# গুলিস্তাঁ




হযরত শেখ সা'দী (রহঃ)

# শেখ সা'দী (রঃ) এর সংক্ষিপ্ত জীবনী

**জন্ম, নাম ও উপাধী ঃ** অমর কবিও দার্শণিক যুগ শ্রেষ্ঠ সাধক হযরত শেখ সা'দী (রঃ)১১৯৩ খৃষ্টাব্দে জন্ম লাভ করেন। তাঁর প্রকৃত নামের ব্যাপারে কিছুটা দ্বিমূখী বর্ণনা পাওয়া যায়। তাযকেরাতুল কেরাম (পৃঃ ৪৬৩) ও কাশফুয যুনূন এর বর্ণনা মতে তাঁর নাম মুসলিহুদ্দীন। উপাধী শরফুদ্দীন এবং উপনাম সা'দী। কিন্তু বাহারে সেতাঁ ও অন্যান্য কিতাবাদিতে এর বিপরীতে নাম শরফুদ্দীন উপাধী মুসলিহুদ্দীন এবং উপনাম সা'দী উল্লিখিত হয়েছে। তবে প্রথমটিই প্রসিদ্ধ। শায়খের পিতার নাম ছিল আব্দুল্লাহ্ সিরাজী (রঃ)। তিনি শীরাজের তৎকালীন বাদশাহ শায়খ সা'দ জঙ্গী (রঃ)-এর অধীনে চাকুরী করতেন। তাঁর সাথে তাঁর সম্পর্ক ছিল বেশ ঘনিষ্ট। এ কারণে তিনি শায়খ (রঃ) এর উপনাম রাখেন সা'দী। পরবর্তী কালে তিনি জগতে এনামেই খ্যাতি লাভ করেন।

**শিক্ষা জীবন ঃ** বাল্যকালে তিনি ইরাকের রাজধানী বাগদাদের প্রসিদ্ধ বিদ্যাপীঠ মাদ্রাসায়ে নিযামিয়াতে হযরত আবুল হাসান শীরাজির স্নেহের তত্বাবধানে থেকে বিভিন্ন ধরণের শিক্ষা-দিক্ষা গ্রহণ করেন। দিল্লীর আমির খসরু ও কাজি বয়যাবী (রঃ) তার সমকালীন ব্যক্তিত্ব।

**জীবন পরিক্রমা ঃ** শেখ সা'দী (রঃ) এর গোটা জীবনটি চার ভাগে বিভক্ত ছিল। প্রথম ২৫ বৎসর শিক্ষা-দিক্ষা গ্রহণের জন্যে। তাঁর শিক্ষকবৃন্দের মধ্যে তদানিন্তন কালের প্রখ্যাত আলিম হযরত আল্লামা আবুল ফরজ আব্দুর রহমান ইব্‌নে জওযী উল্লেখযোগ্য।

**দেশ ভ্রমন ঃ** ২য় ২৫ বৎসর তিনি সফর ও দেশ ভ্রমণের জন্যে নির্ধারণ করেছিলেন। এশিয়া ও আফ্রিকা মহাদেশের বহু দেশ তিনি ভ্রমন করেন। যথা খোরাসান, তাতার, বলখ, কাশগর, ইরাক, আজার বায়জান, শাম, ফিলিস্তীন, ইস্পাহান, পাকিস্তান,ভারত প্রভৃতি। চৌদ্দবার পবিত্র হজ্ব পালন করেন। অনেকের মতে বিশ্ব ভ্রমন কারী ইবনে বতুতার পরেই তাঁর স্থান। ভারতের সোমনাত মন্দিরে মূর্তীর হাত উত্তোলন করে আর্শীবাদ জানানোর রহস্য উদ্‌ঘাটনের জন্যে তিনি বেশ বিছুদিন যাবত সেখানে অবস্থান করেন ও সফল হন।

**দুখ কষ্ট সংবরণ ঃ** শেখ সা'দী (রঃ) একবার দামেস্ক বাসীদের আচরনে ব্যথিত হয়ে ফিলিস্তীন গমন করেন। সেখানকার ইয়াহুদীরা তাঁকে বন্দী করে তার উপর অপরিসীম জুলুম নির্যাতন চালায় এবং অতি কষ্টকর বিভিন্ন কাজে লিপ্ত করে। বেশ কিছু দিনপর হলবের জনৈক বিশিষ্ট সরদার তাঁর এ দুঃখ দুদর্শা দেখে দশ দেরহামে ক্রয় করে স্বাধীন করতঃ তাঁকে তাঁর

কন্যার সাথে বিবাহ দেন। স্ত্রী ছিল অতি কঠোর মেজাযের। বহুদিন তার কঠোর ব্যবহার তাঁকে সহ্য করতে হয়।

এক এক সফরে তাঁর দীর্ঘ দিন কেটে যেতো। কথিত আছে একবার তিনি সফর শেষে শীরাজে পৌছলে একটি অল্প বয়সী সুন্দরী মেয়েকে টুপী বিক্রী করতে দেখলেন। রসিকতার ছলে তিনি তাকে জিজ্ঞেস করলেন–

اے کہ رویت مثل در سمر قند + ایں بچند وایں بچند  وایں بچند

মেয়েটি ততক্ষনাৎ উত্তর দিল–

پیر مردے روئے تو مانند کوہ + ایں بہفت وایں بہشت وایں بہ نہ

পরে জানতে পারলেন যে মেয়েটি অন্য কেউ নয় বরং তাঁরই ওরসজাত কন্যা।

**লিখনী ঃ** ৩য় পঁচিশ বৎসরে তিনি তাঁর অসাধারণ অভিজ্ঞতা ও দক্ষতার আলোকে সর্বস্তরের মানুষের জন্যে প্রায় বারটি পুস্তক/পুস্তিকা রচনা করেন। তন্মধ্য হতে গুলিস্তাঁ, বুস্তাঁ, কারীমা ও দেওয়ানে সা'দী প্রসিদ্ধ। প্রায় সাতশত বৎসর যাবত তার অনবদ্য মহামূল্যবান পুস্তকাদি পাক ভারত, ইরাক, ইরান, আফগানিস্তান, তুরকিস্তান সহ বিভিন্ন দেশে পাঠ্যপুস্তক রূপে প্রচলিত রয়েছে এবং বহু ভাষায় অনুদিত হয়েছে।

ফার্সী ভাষায় কবিতা রচনায় যে তিন জনকে ইমাম মান্য করা হয় তিনি তাঁদের অন্যতম।

درشعر سہ کس پیمر اند * ہر چند کہ لانبی بعدی

ابیات وقصیدہ وغزل را * فردوسی و انوری و سعدی ۔

**গুলিস্তার বিশেষত্ব ঃ** গুলিস্তাঁ এমন-ই একটি কিতাব যার তুলনা ফার্সী ভাষার অন্য কোন কিতাবের সাথে হতে পারে না। কেননা বুস্তাঁ, কারীমা ইত্যাদির কবিতার মাধুর্যতা, বচনভঙ্গি, ওযন প্রভৃতির সাথে তুলনা করা যায় ফার্সীতে এমন আরো কিতাবাদি আছে। কিন্তু গদ্যের ক্ষেত্রে রসহীন ওয়াজ-নসীহতও কাহিনী-উপখ্যান কে তিনি যেভাবে মর্মস্পর্শী ও আকর্ষনীয় ভঙ্গিমায় বিভিন্ন ওজনের (মিলের) ছন্দের সাথে গ্রোথিত করেছেন তা নজীর বিহীন। এ কারণেই তা শত শত বৎসর পর্যন্ত শিশু বালক থেকে শুরু করে যুবক-বৃদ্ধ, রাজা-প্রজা, অলী-দরবেশ, আলিম, সাহিত্যিক ও কবি ইত্যাদি সর্বস্তরের মানুষের নিকট সমাদৃত রয়েছে ও থাকবে ইনশা আল্লাহ্।

**আধ্যাতিক সাধনা ঃ** জীবনের প্রায় শেষ পঁচিশ বৎসর তিনি আধ্যাতিক সাধনায় মগ্ন হন। মহান প্রভূর প্রতিগভীর প্রেম ও ভালবাসা

ছিল তার হৃদয়ে। প্রেমের অনলে দগ্ধিভূত হতে থাকেন তিনি বহু দিন ধরে। যতই সময় গড়িয়ে যায় ততই তা প্রকট আকার ধারণ করে। ক্রমান্বয়ে লোকালয় ছেড়ে নীরব-নির্জন স্থানে মহান প্রেমাষ্পদের একান্ত সান্নিধ্যে উপবিষ্ট থাকতেন। মুরাকাবা-মুশাহাদাই তাঁর রুহানী খোরাক ছিল তখন।

উল্লেখ্য যে, তাসাওউফের স্তর সমূহ পাড়ি দেয়ার জন্যে তিনি হযরত শায়খ শেহাবুদ্দীন সোহরাওয়ার্দী (রঃ)-এর হস্তে বায়আত গ্রহণ করেন। জলপথ ভ্রমণ কালে একবার তিনি তার সফরের সঙ্গিও ছিলেন।

একবার জনৈক বুযর্গ স্বপ্নে দেখেন– কোন একস্থানে শীর্ষস্থানীয় কবি শায়েরগণের এক অধিবেশন বসেছে। নবী করীম (সাঃ) উক্ত অধিবেশনে তাশরীফ এনেছেন। তাঁর শানে বিভিন্ন জনে আবেগে আপ্লুত হয়ে ভক্তি মূলক কবিতা আবৃতি করছেন। হযরত শেখ সা'দী (রঃ)ও তখন একটি কবিতা আবৃতি করেন, যার শেষাংশে ছিল–

امام رسول پیشوائے سبیل * امین خدا مهبط جبرائیل .

چه وصفت کند سعدئی نا تمام * علیك السلام اے نبی الحرام .

এ কবিতা আবৃতি কালে নবীজী (সাঃ) তাঁকে বুকে জড়িয়ে ধরেন এবং অতি মূল্যবান এক বস্তু তাঁকে উপহার দেন।

নুযহাতুল বাসাতীন নামক কিতাবে উল্লেখ আছে যে, তিনি মহান প্রভুর দর্শন লাভের আশায় চল্লিশ বৎসর রাত্র জাগরণ করেন।

**ওফাত ঃ** ১২৯১ খৃষ্টাব্দে তিনি এ ক্ষণস্থায়ী জগত ছেড়ে মহান প্রভুর একান্ত সান্নিধ্যে গমন করেন।

انا لله و انا اليه راجعون

**উপসংহার ঃ** হযরত শেখ সা'দী (রঃ) ছিলেন নানা ধরণের দ্বীমুখী প্রতিভার অধিকারী। একদিকে ছিলেন কঠোর পরিশ্রমী, সদালাপি, মিষ্টভাষী, একজন সাধারণ মানুষ। অপরদিকে ছিলেন ভাব-গাম্ভীর্যে ভরা উচ্চাঙ্গের আলী, দরবেশ। একদিকে ছিলেন একজন বিশিষ্ট ভ্রমণকারী পর্যটক; অপরদিকে ছিলেন নির্জনবাসী একজন সাধক। মোট কথা তিনি ছিলেন দুনিয়া ত্যাগী, পরোপকারে ব্রতী, সত্য নিষ্ঠ, দ্বীনের একনিষ্ঠ খাদেম এবং সত্যে সাহসী বাতিলের মুখোশ উন্মোচনে বীর মুজাহিদ, অসাধারণ বাগ্মী, সুক্ষ্ম দর্শী, একজন সত্যিকার বুযর্গ।

– (আল্লাহ্‌পাক তাঁর কবরকে বেহেশ্‌তের কাননে পরিণত করুন। আমীন!)

# باب اوّل

# در سیرت پادشاهان

**حکایت**[1]: پادشاہے را شنیدم کہ بکشتن اسیرے اشارت کرد بیچارہ دراں حالت نومیدی بزبانے کہ داشت مَلک را دشنام دادن گرفت و سقط گفتن کہ گفتہ اند ہر کہ دست از جان بشوید ہرچہ در دل آرد بگوید۔

## প্রথম অধ্যায়

## রাজা-বাদশাহ্গণের স্বভাব - চরিত্র

**হেকায়াত (১) ঃ** (হযরত শেখ সা'দী (রঃ) বলেন-) জনৈক বাদশাহ্ সম্পর্কে শুনেছি যে, তিনি (এক বার) এক বন্দীকে হত্যার আদেশ দিলেন। বেচারা নিরুপায় হয়ে নিজ (মাতৃ) ভাষায় (আরবী, ফার্সী যাই হোক) বাদশাহকে গালি দিতে আরম্ভ করল এবং (অশ্লীল ভাষায়) যা ইচ্ছে তাই বলতে লাগল। (কেননা) বুদ্ধিজীবিগণ বলেন, যে ব্যক্তি স্বীয় জীবন থেকে হাত ধুয়ে ফেলে (নিরাশ হয়ে যায়) (তখন) যা মনে আসে, তা বলে দেয়। (সে কোন দ্বিধাবোধ করে না)

---

**তাহ্কীক ঃ** سیرت চরিত্র, গুণ, প্রকৃতি, স্বভাব। এ স্থলে ' স্বভাব - চরিত্র '। پادشاهاں - پادشاه এর বহুঃ বাদশাহ্। حکایت কাহিনী, গল্প, উপখ্যান, ইতিহাস। پادشاہے কোন এক বাদশাহ্, জনৈক বাদশাহ্। شنیدم واحد متکلم, ماضی مطلق معروف, - م - شنیدن, শুনা। اسیرے জনৈক বন্দী। نومیدی - নৈরাশ্য। بزبانے کہ داشت সে যে ভাষায় রাখত (বলতো) অর্থাৎ তার মাতৃভাষায়। دشنام دادن গালি দেয়া। حاصل مصدر। سِقط অহেতুক, অনর্থক, অযথা। دست از جان بشوید - دست - م - شستن। হাত, از থেকে, جان জীবন, شوید ধৌত করে, এখানে হাত ধৌত করার দ্বারা জীবন হতে নিরাশ হওয়া উদ্দেশ্য। بگوید বলে ।

| اِذَا يَئِسَ الْاِنْسَانُ طَالَ لِسَانُهٗ | كَسِنَّوْرٍ مَّغْلُوْبٍ يَّصُوْلُ عَلَى الْكَلْبِ |
|---|---|
| وقتِ ضرورت چوں نماند گریز | دست بگیرد سرِ شمشیرِ تیز |

ملک پرسید کہ چہ می گوید یکے از وزرائے نیک محضر گفت اے خداوند می گوید وَالْكَاظِمِيْنَ الْغَيْظَ وَالْعَافِيْنَ عَنِ النَّاسِ، وَاللّٰهُ يُحِبُّ الْمُحْسِنِيْنَ۔ ملک را رحمت آمد واز سرِ خونِ او در گذشت وزیرِ دیگر کہ ضدّ او بود گفت ابنائے جنس ما را نشاید در حضرتِ پادشاہاں

পংক্তি ঃ প্রয়োজনের সময় (নিরুপায় কালে) যদি পালানর রাস্তা না থাকে + তখন ধারাল তলোয়ারের অগ্রভাগও হাত দিয়ে ধরে ফেলে (কেটে যাওয়ার ভয় করে না)। অর্থাৎ যদি কোন ব্যক্তি শত্রু দ্বারা বেষ্টিত হয় এবং জীবন নাশের প্রবল আশংকা দেখে তখন অন্তর হতে ভয়-ভীতি চলে যায়। মনের সর্ব সাহস সঞ্চার করে শত্রু নিধনে উদ্যত হয়। এমনকি যদি ধারাল তরবারীর আঘাত প্রতিরোধে অন্য কোন বস্তু না পায়, তখন নিজের কোমল হাত দিয়ে হলেও তা প্রতিরোধের চেষ্টা করে। চায় সে তাতে সফল হোক বা না হোক।

✪ মানুষ যখন নিরাশ হয়ে যায় তখন তার যবান লম্বা হয়ে যায়। অর্থাৎ ভাষার শালীনতা ও ধৈর্য লোপ পেয়ে যায় + যেমন- নিরুপায় বিড়াল (প্রাণের মায়া ত্যাগ করে) কুকুরের উপর হামলা করে বসে।

বাদশাহ্ জিজ্ঞেস করলেন, লোকটি কি বলছে? মন্ত্রী মহোদয়দের একজন সৎ সাহসী মন্ত্রী বলল- বাদশাহ্ নামদার! সে বলছে যে, (আল্লাহ পাক মুত্তাকীগণের পরিচয় দিতে যেয়ে ইরশাদ করেছেন) "তারা রাগ দমন করে এবং মানুষকে ক্ষমা করেন। আল্লাহ ভাল বাসেন ইহ্সানকারী তথা অনুকম্পাশীল বান্দাগণকে"। এ কথা শুনে বাদশাহ্র অন্তরে করুণা হল এবং তার হত্যার আদেশ প্রত্যাহার করলেন। আরেকজন মন্ত্রী যে প্রথম মন্ত্রীর বিরোধী ছিল, (প্রতিবাদ করে) সে বলল, আমাদের সহকর্মীদের মধ্য হতে কারো জন্যে বাদশাহ্ নামদারের সামনে সত্য ব্যতিত (অন্য কোন কিছু) বলা সমীচীন নয়। সুতরাং তা আমি বলতে বাধ্য হচ্ছি-লোকটি বাদশাহকে গালি দিয়েছে এবং অকথ্য কথা বলেছে।

---

**তাহকীক ঃ** يَئِسَ নিরাশ হয়, واحد مذكر غائب , ماضى مطلق معروف ,از- طَال দীর্ঘ হয়ে যায়। واحد غائب , ماضى مطلق معروف , از ن - كسنور বিড়ালের ন্যায় مغلوب পরাজিত, يصول হামলা করে, واحد مذكر غائب , مضارع س سر মাথা, অগ্রভাগ, شمشير তলোয়ার, سر شمشير تيز از نصر , معروف -سر تيز ধারাল, نيك محضر ভাল অভ্যাস, সৎ প্রকৃতির। الكاظمين - كاظم এর বহুঃ اسم فاعل ক্রোধ সংবরণকারী। الغيظ রাগ। العافين ক্ষমাশীলগণ, اسم فاعل । جمع مذكر ابنائے جنس সহকর্মীগণ। حضرت দরবার।

جز براستی سخن گفتن این ملک را دشنام داد و ناسزا گفت ملک روئے ازیں سخن درہم کشید وگفت آں دروغ کرو ے گفت پسندیدہ تر آمد مرا ازیں راست کہ تو گفتی کہ روئے آں در مصلحتے بود وبنائے ایں بر خبثے۔ وخردمنداں گفتہ اند دروغ مصلحت آمیز بہ از راستی فتنہ انگیز۔ شعر

| | |
|---|---|
| ہر کہ شاہ آں کند کہ او گوید | حیف باشد کہ جز نکو گوید |

لطیفہ: برطاق ایوان فریدوں نوشتہ بود۔ مثنوی

| | |
|---|---|
| جہاں اے برادر نماند بہ کس | دل اندر جہاں آفریں بند و بس |

বাদশাহ্ তার কথায় বিরক্ত (রাগান্বিত) হয়ে বললেন,- সে যে মিথ্যা কথা বলেছে তা আমার নিকট তোমার এ সত্য কথা হতে অধিক পছন্দনীয়। কেননা তার কথার ভিত্তি ছিল একটি কল্যাণকর বিষয়ের উপর। আর (তোমার) এ সত্যতার ভিত্তি একটি অসৎ (উদ্দেশ্য এবং পাপ) এর উপর। জ্ঞানী গণ বলে গেছেন" কল্যাণকর মিথ্যা উত্তম ফেৎনা সৃষ্টিকারী ( অকল্যাণকর) সত্য হতে। (কারণ সে এর বদৌলতে দেশ ও জাতির প্রভূত কল্যাণ সাধন করতে পারতো। সুতরাং তা না করে তাদের ক্ষতি সাধন করা নিতান্ত দুঃখ জনক কাজ)।

**পংক্তি ঃ** যে ব্যক্তি এমন যে, সে যা বলে বাদশাহ্ তা করেন + তার জন্যে সত্য ছাড়া মিথ্যা বলা দুঃখজনক ব্যাপার।*

**লতীফা ঃ** (পারস্যের বিখ্যাত বাদশাহ্) ফরীদূনের সুউচ্চ প্রাসাদ তোরণে (নিম্নোক্ত পংক্তিগুলো) খুঁদিত ছিল।

**পংক্তি ঃ**হে ভাই! পৃথিবী (এর ধন-সম্পদ চিরদিন) কারো সাথে থাকবে না।+ অতএব, অন্তরকে সৃষ্টিকর্তার প্রতি নিবদ্ধ কর এবং তা যথেষ্ট মনে কর।

---

**তাহকীক ঃ** جز ব্যতিত। براستی সত্য‾তা দ্বারা। ناسزا অশোভনীয়, অনুচিত বাক্য। درهم کشیدن বিমুখতা প্রদর্শন করা, নারাজ হওয়া। پسندیده تر অধিক পছন্দনীয়। مصلحتے কোন কল্যাণকর বিষয়। بنائے ভিত্তি। خُبثے কোন অহীতকর, অন্যায়। خرد مند – خرد منداں এর বহুঃ বুদ্ধিমান, জ্ঞানী। دروغ মিথ্যা। مصلحت امیز ভাল মিশ্রিত, মঙ্গলজনক। فتنه انگیز ফিৎনা সৃষ্টিকারী।উভয়টি اسم - واحد حَیف - فاعل سماعی আফসোস, দুঃখ। طاق খিলান, দেরাজ, তাক। ایوان প্রাসাদ। فریدون পারস্যের বিখ্যাত বাদশাহর নাম। نوشته লিখিত, اسم مفعول , واحد . جهاں آفرین সৃষ্টি কর্তা। اسم فاعل سماعی -واحد -م نوشتن ঃ بس যথেষ্ট।

*শিক্ষা/উপদেশ ঃ * রাষ্ট্রপ্রধান হতে শুরু করে সর্ব স্তরের মানুষের জন্য উচিৎ সকল কাজ স্থির ভাবে করা।এবং সহনশীলতার দ্বারা কার্য সম্পাদন করা। মানুষের সাথে নম্র ব্যবহার করা। জনসাধারণকে মন দিয়ে ভালবাসা।এবং ক্ষমতাও সাধ্য থাকলে কারো ক্ষতি না করে উপকার করার চেষ্টা করা।*

مکن تکیہ بر ملکِ دنیا و پشت | شعر | کہ بسیار کس چون تو پرورد و کشت
چو آہنگِ رفتن کند جانِ پاک | | چہ بر تخت مُردن چہ بر رُوئے خاک

**حکایت** (۲) یکے از ملوکِ خراسان سلطان محمود سبکتگین را بخواب دید کہ جملہ وجودِ او ریختہ بود و خاک شدہ مگر چشمانش کہ ہمچناں در چشم خانہ ہمی گردید و نظر می کرد سائر حکما از تاویلِ آں فرو ماند مگر درویشے کہ بجا آورد و گفت ہنوز نگران ست کہ ملکش با دگران ست ۔

✪ দুনিয়ার বাদশাহীর উপর ভরসা করো না। (কেননা এ দুনিয়া) তোমার ন্যায় বহু লোককে প্রতিপালন করেছে এবং হত্যা করেছে + (অচিরেই তোমাকেও হত্যা করবে)। ✪ যখন এ পবিত্র প্রাণ চলে যাওয়ার ইচ্ছা করবে (চলে যেতে উদ্যত হবে)

÷ তখন বালাখানার উপর মৃত্যু আর মাটির উপর মৃত্যু একই কথা (বরাবর)। ('অতএব, ক্ষণিকের এ প্রতারণাকারী রাজত্ব ও আরাম-আয়েশের পিছে পড়ে অনন্তকালের অকল্পনীয় সুখ-শান্তিকে বিনষ্ট করো না।) *

**হেকায়াত (২) :** খোরাসানের কোন এক বাদশাহ্ সবুক্তগীন এর পুত্র (প্রসিদ্ধ নর পতি সুলতান) মাহ্মূদকে স্বপ্নে দেখলেন যে, তার শরীরের সমস্ত অঙ্গ-প্রত্যঙ্গ পঁচে-গলে মাটি হয়ে গেছে। অর্থাৎ তার অস্তিত্ব একেবারে বিলীন হয়ে গেছে। কিন্তু তার চক্ষুদ্বয় অবিকৃত অবস্থায় কোটের মধ্যে ঘুরছে এবং এদিক ওদিক দেখছে। রাজ দরবারের বুদ্ধিজীবিগণ এ স্বপ্নের ব্যাখ্যা বর্ণনা করতে অক্ষম হয়ে গেলেন। জনৈক দরবেশ সেখানে উপস্থিত ছিলেন। তিনি এর যথার্থ ব্যাখ্যা করলেন এবং বললেন — সুলতান মাহ্মূদ (কবরে বসে) দেখছেন যে, তার রাজ্য অন্যের হাতে শাসিত হচ্ছে।

---

**তাহকীক :** روئے خاک মাটির বুকে, ধরা পৃষ্ঠে। ملوك - ملك এর বহুঃ বাদশাহগণ سلطان محمود গজ্নও এর বাদশাহ্র নাম যিনি হিন্দুস্থানের উপর সতের বার আক্রমন করেছেন। سبکتگین সুলতান মাহ্মূদ গজনভীর পিতার নাম। وجود সমস্ত। جمله - دیدن মাস্দার, ماضى مطلق, واحد غائب। দেখেছে। دید অস্তিত্ব। ریخته এ স্থলে অর্থ বিক্ষিপ্ত, واحد, اسم مفعول, মাস্দার ریختن। واحد, ঘুরতেছে, همى گردید চোখের কোট। چشم خانه তার চক্ষুদ্বয়। چشمانش অপারগ হয়েছে, فروماندند ব্যাখ্যা। تاويل। گردیدن মাস্দার, فعل حال, غائب بجا। জনৈক সাধক, দরবেশ। درویشے। فروماندن মাসদার, مضارع, جمع غائب آورد সঠিকস্থানে আনল। ভাবার্থ-খাবের সঠিক তাবীর করল। هنوز এখনো।

*শিক্ষা/উপদেশ : * ছলনাময়ী ও ক্ষণস্থায়ী এ ধরার সাথে আত্মা নিবিষ্ট না করে যথাসাধ্য সৃষ্টিকুলের মঙ্গল কামনা করা, অন্যের অন্যায়কে ক্ষমা সুলভ দৃষ্টিতে দেখা, দুনিয়ার অস্থায়ী যিন্দেগীর উপর ভরসা না করা এবং আল্লাহতে ও পরকালে বিশ্বাসী হওয়া উচিৎ।*

قطعه

بس نامور بزیر زمین دفن کرده اند — کز هستیش بروئے زمیں یک نشاں نماند

آں پیر لاشه را که سپردند زیر خاک — خاکش چناں بخورد کزو استخواں نماند

زنده است نام فرخ نوشیرواں بعدل — گرچه بسے گذشت که نوشیرواں نماند

خیرے کن اے فلاں و غنیمت شمار عمر — زاں پیشتر که بانگ برآید که فلاں نماند

**حکایت (۳)** ـ ملک زاده را شنیدم که کوتاه بود و حقیر و دیگر برادرانش بلند و خوبروی، بارے

**পংক্তিঃ** ✪ বহু খ্যাতিমান ব্যক্তিকে যমীনের নীচে সমাহিত করা হয়েছে + পৃথিবীর বুকে (আজ) তাদের অস্তিত্বের একটি মাত্র চিহ্নও অবশিষ্ট নেই।

✪ ঐ বৃদ্ধের (সুলতান মাহ্মূদের) লাশ (যখন লোকেরা) মাটির নীচে দাফন করল।+ মাটি তাকে এমনভাবে ভক্ষণ করল যে তার একটি অস্থিও আর অবশিষ্ট থাকেনি। (উল্লেখ্য যে এই বৃদ্ধ এবং নওশিরওয়াঁ বাদশাহ্র ঘটনা আখ্লাকে মুহ্সিনী নামক কিতাবে আলোচিত হয়েছে। এই শের এর মধ্যে তারই দিকে ইঙ্গিত করা হয়েছে।)

✪ নওশিরওয়াঁ বাদশাহ্র পবিত্র নাম ন্যায় পরায়ণতার দরুন এখনো বেঁচে আছে + যদিও বাদশাহ নওশিরওয়াঁর মৃত্যু আজ হতে বহুদিন পূর্বে হয়েছে। অর্থাৎ তিনি দুনিয়া থেকে চলে গেছেন কিন্তু ন্যায় বিচারের দরুন তার নাম এখনো অবশিষ্ট রয়েছে। তাই হযরত শেখ সাদী (রহঃ) উপদেশ স্বরুপ বলছেন যে,)

✪ হে মানুষ! ভালো কাজ কর এবং নিজের আয়ূকে গণীমত তথা মহামূল্যবান মনে কর।+ অমুকে আজ আর বেঁচে নেই এই রব উঠার আগেই।*

**হেকায়াত (৩)** ঃ (হযরত শেখ সাদী (রঃ) বলেন-) এক রাজপুত্রের ব্যাপারে শুনেছি যে, সে ছিল বেঁটে ও কুৎসিৎ আর তার অন্যান্য ভাইয়েরা ছিল দীর্ঘাকৃতির ও সুদর্শন।

---

**তাহকীক ঃ** نامور ঃ প্রসিদ্ধ, খ্যাতিমান। بزیر زمین যমীনের নীচে, অর্থাৎ কবর। هستیش তার অস্তিত্ব। لاشه پیر এখানে قلب مکانی হয়েছে মূলতঃ پیر لاشه ছিল, অর্থ-বৃদ্ধের লাশ। سپردند অর্পণ করেছে, جمع غائب , ماضی مطلق , মাস্দার سپردن। چناں এমন। استخواں হাড়, অস্থি। فراخ পবিত্র। بعدل ইন্সাফ দ্বারা। بسے বহুদিন, گذشت অতিবাহিত হয়েছে। بانگ রব, আওয়াজ। ملک زاده ঃ রাজকুমার, বাদশাহ্র ছেলে। کوتاه খাটো, বেঁটে। حقیر তুচ্ছ, ঘৃণিত, অশ্রদ্ধা বা অবজ্ঞার পাত্র। دیگر برادرانش তার অন্যান্য ভাইগণ। خوبرو সুদর্শন।

.................................................................................................

*শিক্ষা/উপদেশ ঃ * দুনিয়ার ক্ষণস্থায়ী এ জীবনে সবসময় কল্যাণকর কাজ করা উচিৎ। কারণ এতে মানুষ মউতের পরও অমর হয়ে থাকে। আন্তরিক মর্যাদা ও সন্মানের পাত্র হয়ে সবার হৃদয় কুঠিরে অবস্থান করে।*

بکراہت واستحقار در وے نظر ہمی کرد پسر بفراست واستبصار دریافت وگفت اے پدر کوتاہ خردمند بہ کہ نادانِ بلند نہ ہرچہ بقامت کہتر بقیمت بہتر. فقرہ: اَلشَّاةُ نَظِيفَةٌ وَالْفِيلُ جِيفَةٌ.

| | | |
|---|---|---|
| اَقَلُّ جِبَالُ الْاَرْضِ طُورٌ وَّاِنَّهٗ | بیت | لَاَعْظَمُ عِنْدَ اللّٰهِ قَدْرًا وَّمَنْزِلًا |
| آں شنیدی کہ لاغرِ دانا | قطعہ | گفت بارے بابلہِ فربہ |
| اسپِ تازی اگر ضعیف بود | | ہمچناں از طویلۂ خر بہ |

একদা তার পিতা অপছন্দ ও ঘৃণা ভরে তার দিকে দেখতেছিলেন। ছেলেটা স্বীয় বিচক্ষণতা ও বুদ্ধি মত্তার দ্বারা তা বুঝতে পারল (যে পিতা তাকে ঘৃণার নযরে দেখতেছেন) তাই সে বলল- পিতা! বেঁটে বুদ্ধিমান দীর্ঘকায় নির্বোধ হতে উত্তম। এটা যথার্থ নয় যে, যা আকারে বৃহৎ তার মূল্য অধিক। (অর্থাৎ মানুষ মর্যাদাবান হয় স্বীয় জ্ঞান-গরিমা, বিদ্যা, বুদ্ধি ও যোগ্যতার দ্বারা। শারীরিক অব কাঠামো ও সৌন্দর্যের দ্বারা নয়)।

**পঙ্ক্তি ঃ** (বলা বাহুল্য যে,) বকরী পাক আর হাতী নাপাক। (অর্থাৎ বকরী গঠনে ছোট হলেও পাক ও হালাল আর হাতী দেখতে বড় হলেও নাপাক তার গোশ্ত অখাদ্য। (স্পষ্টতঃ যে, ভিতরগত গুণই এর কারণ।)

✪ পৃথিবীর (অসংখ্য) পর্বতমালার মধ্যে তূর একটি ক্ষুদ্রতম পর্বত। + অথচ উহা সম্মান ও মর্যাদার দিক দিয়ে আল্লাহর নিকট অতি বৃহৎ ও উচুঁ।

✪ আপনি শুনে থাকবেন যে, জনৈক দুর্বল বুদ্ধিমান ব্যক্তি + একবার মোটা তাজা আহ্মককে বলেছিল যে,

✪ আরবী ঘোড়া যদিও দুর্বল + তথাপি তা মোটা তাজা গাধা হতে উত্তম।

---

**তাহকীক ঃ** بارے একবার, একদা। بکراهیت অপছন্দের সহিত। واستهاء ঃ ঘৃণা ভরে। همی کرد করতে ছিল। واحد غائب , ماضی استمراری . মাস্দার کردن বিচক্ষণতার দ্বারা। بفراست । বুদ্ধিমত্তা, অন্তর দৃষ্টি। استبصار । دریافت পেল। এ স্থলে বুঝতে পারল। واحد غائب , ماضی مطلق , মাস্দার دریافتن । کوتاه خردمند বুদ্ধিমান বেঁটে। نادانِ بلند দীর্ঘকায় বোকা বা অজ্ঞ লোক। کمتر অধিক ছোট, ক্ষুদ্রতম। قیمت بهتر অধিক দাম, মূল্যবান। فقرة ইবারতের অংশ বিশেষকে বলা হয়। الشاة বকরী (আরবী শব্দ)। نظیفة পবিত্র। جیفة অপবিত্র, মৃত প্রাণী। اقل ঃ অতিশয় কম। طور পাহাড়। اعظم অধিক বড়। قدراو منزلا ঃ সন্মান ও মর্যাদা। لاغر দুর্বল। بابله فربه মোটা তাজা আহ্মকের সাথে। بازی ঃ আরবী

پدر بخندید و ارکان دولت بپسندیدند و برادران بجان برنجیدند ۔ قطعہ

| | |
|---|---|
| تا مرد سخن نگفتہ باشد | عیب و ہنرش نہفتہ باشد |
| ہر بیشہ گماں مبر کہ خالی ست | شاید کہ پلنگ خفتہ باشد |

شنیدم کہ ملک را دراں مدت دشمنے صعب روئے نمود چوں لشکر از ہر دو طرف روئے درہم آوردند قصد مبارزت کردند اوّل کسے کہ بمیدان درآمد آں پسر بود و گفت ۔ قطعہ

| | |
|---|---|
| آں نہ من باشم کہ روزِ جنگ بینی پشت من | آں منم کاندر میان خاک و خون بینی سرے |

(পুত্রের জ্ঞানগর্ভ কথায়) পিতা হাসলেন এবং সভাসদগণ ও (তার কথা) অত্যন্ত পছন্দ করলেন, কিন্তু তার অন্য ভাইয়েরা এতে মনে ব্যথা পেল।

**পংক্তি ঃ মানুষ** যতক্ষণ(পর্যন্ত) কথা না বলে ÷ ততক্ষণ(পর্যন্ত) তার দোষ-গুণ গুপ্ত থাকে।

✪ সকল বন-জঙ্গলকে তুমি খালি মনে করো না।+ হতে পারে এর মধ্যে চিতা বাঘ শুয়ে আছে। (তাই বুঝে শুনে সামনে অগ্রসর হওয়া উচিৎ, যাতে ক্ষতির সন্মুখীন ও এবং পরে লজ্জিত না হতে হয়।)

(হযরত শেখ সাদী রঃ বলেন,) শুনতে পেলাম কিছু দিনের মধ্যেই (উক্ত) বাদ্‌শাহর এক প্রবল শত্রু আত্মপ্রকাশ করেছে (এবং রাজার বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা করেছে)। উভয় পক্ষের সৈন্যরা যখন পরস্পর মুখোমুখি হল এবং যুদ্ধের প্রস্তুতি গ্রহণ করল। তখন সর্ব প্রথম যুদ্ধের জন্য যে ব্যক্তি অগ্রসর হল সে ছিল বাদশাহ্‌র ঐ বেঁটে ছেলেটি। শত্রু পক্ষকে সে সম্বোধন করে বলতে লাগল।

**পংক্তিঃ** আমি ঐ কাপুরুষ নই যে, যুদ্ধের দিনে (ময়দানে) আমার পিঠ দেখবে + বরং আমি তো ঐ (বীর) পুরুষ যার মাথা দেখবে তোমরা মাটি ও রক্তের সাগরে (অর্থাৎ এমন বাহাদুর যে মৃত্যুকে কখনো ভয় পাই না।)

---

**তাহকীক ঃ** بخندید হাসলো, واحد غائب , ماضی مطلق , মাস্‌দার خندیدن ۔ ارکان رکن এর বহুঃ মন্ত্রী পরিষদ, সভাসদবৃন্দ। برنجیدند باء - زائده ۔ দুঃখ পেল, جمع غائب , ماضی مطلق , মাস্‌দার رنجیدن , باء - زائده ۔ گفته বলা হয়েছে/ কথিত আছেন, واحد , اسم مفعول , মাস্‌দার گفتن ۔ هنرش তার গুণ, বুদ্ধিমত্তা। نهفته লুকায়িত, واحد , اسم مفعول , মাস্‌দার نهفتن ۔ بیشه বন-জঙ্গল। مبر নিওনা, এ স্থলে করো না, واحد حاضر , نهی , মাস্‌দার بردن ۔ پلنگ চিতা বাঘ, ব্যাঘ্র। خفته শায়িত, اسم مفعول , মাস্‌দার خفتن ۔ قرب (مدت) অনতিবিলম্বে। دشمنے صعب প্রবল শত্রু। روے نمود প্রকাশিত হল, আক্রমণ করল। روئے درهم آورند পরস্পর যুদ্ধের সম্মুখীন হল, একে অপরের মুখোমুখী হল। مبارزت যুদ্ধ। اول کسیکه প্রথম যে ব্যক্তি। در آمد বের হয়ে আসল, واحد غائب , ماضی مطلق মাস্‌দার در آمدن

کانکہ جنگ آرد بخون خویش بازی می کند || روز میداں وانکہ بگریزد بخون لشکرے

ایں بگفت وبرسپاہ دشمن زد وتنے چند مردان کارے رابکشت چوں بہ پیش پدر آمد زمین خدمت ببوسید وگفت

| | |
|---|---|
| اے کہ شخص منت حقیر نمود | تادرشتی ہنر نہ پنداری |
| اسپ لاغر میاں بکار آید | روز میداں نہ گاؤ پرواری |

آوردہ اند کہ سپاہ دشمن بسیار بود وایناں اندک وجماعتے آہنگ گریز کردند پسر نعرہ بزدو

✪ যে ব্যক্তি যুদ্ধের ময়দানে আমার সাথে যুদ্ধ করতে আসে - সে মূলতঃ নিজের রক্ত (প্রাণ) নিয়ে খেলা করে।+ আমার সাথে যে যুদ্ধে লিপ্ত হয় তার মৃত্যু নিশ্চিত। আর যে ব্যক্তি আমার সাথে যুদ্ধ করা হতে কাপুরুষের ন্যায় পলায়ন করে সে মূলতঃ একটি সেনা দলের খুন নিয়ে খেলা করে (কেননা একজনের পলায়নের কারণে বাকীরা ও মনোবল হারিয়ে ফেলে। আর এর ফলে তাদের পরাজয় নিশ্চিত হয়ে যায়।

এ কথা বলে (বীর বিক্রমে) শত্রুদের উপর ঝাঁপিয়ে পড়ল এবং একাই কয়েকজন বিশিষ্ট যোদ্ধাকে হত্যা করে ফেলল। যখন সে পিতার সামনে উপস্থিত হল তখন তার সম্মানার্থে শাহী দরবারের নিয়মে সম্মুখস্থ যমীন চুম্বন করল (বা কদম বুছী করল) এবং বলল–

**পংক্তি ঃ** হে পিতা! আমার শরীর আপনার নিকট দুর্বল মনে হয়েছিল।+ বস্তুতঃ মোটা তাজা শরীরকে কখনো উত্তম মনে করবেন না। অর্থাৎ মোটা তাজা দেখলেই তাকে বাহাদুর, শক্তিশালী মনে করবেন না। কারণ বীরত্বের পরিচয় মাংস দ্বারা নয় বরং তার পরিচয় হয় শক্তি ও সাহস দ্বারা।✪ যুদ্ধকালে রণাঙ্গনে ক্ষীণ ঘোড়াই কাজে আসে।+ পালিত মোটা তাজা ঘোড়া কাজে আসে না।

কথিত আছে যে, শত্রুপক্ষ সংখ্যায় ছিল বিপুল। আর এরা (বাদশাহ্‌র সৈন্য সংখ্যা) ছিল কম । তন্মধ্য হতে একদল পলানোর ইচ্ছা করল। (ঐ ক্ষুদ্র কায়া) ছেলেটি জোরে চিৎকার দিয়ে বলল,

---

**তাহকীক ঃ** بازی খেলা। برسپاہ دشمن زد শত্রু সৈন্যের উপর আঘাত হানল, হামলা করল। تنے একাকী। مردان কর্মঠ মানুষ, এখানে বিশেষ যুদ্ধবাজ উদ্দেশ্য। ببوسید চুম্বন করল, واحد غائب ، ماضی مطلق معروف , মাস্‌দার بوسیدن ، باء - زائدہ । منت (মূলতঃ ছিল من +ت ) তুমি আমাকে। حقیر ছোট, তুচ্ছ। تا ( کلمہ تخدیم ভিত্তিসূচক শব্দ) কখনো। پنداری ধারণা করো না, মনে করো না, واحد حاضر ، مضارع منفی , মাসদার پنداشتن । لاغر দুর্বল, میاں কটি, কমোর, گاؤ پرواری মোটা তাজা গরু। آوردہ اند (এ স্থলে) বর্ণিত আছে, جمع غائب ، ماضی قریب , মাস্‌দার آوردن । سپاہ সৈন্য। ایناں এরা। اندک কম। جماعتے একটি দল, آہنگ گریز। পলানোর ইচ্ছা।

گفت اے مردان بکوشید تا جامۂ زناں نپوشید سواراں را بگفتن او تہور زیادہ گشت و بیک بار حملہ
کردند شنیدم کہ ہمدراں روز بر دشمن ظفر یافتند پدر سر و چشم را ببوسید و در کنار گرفت و ہر روز
نظر بیش کرد تا ولی عہد خویش کرد برادراں حسد بردند و زہر در طعامش کردند خواہر از غرفہ
بدید دریچہ برہم زد پسر بفراست دریافت دست از طعام باز کشید و گفت محال ست
کہ ہنرمنداں بمیرند و بے ہنراں جائے ایشاں گیرند۔ شعر۔

کس نیاید بزیر سایۂ بوم ‖ ور ہما از جہاں شود معدوم

হে সৈন্যগণ! তোমরা (প্রাণপণ) চেষ্টা কর যাতে মহিলাদের পোষাক পরতে না হয়। (অর্থাৎ মহিলাদের স্বভাব গ্রহণ করো না বা কা পুরুষের পরিচয় দিও না।) তার কথার দ্বারা সৈন্যরা মনোবল ফিরে পেল এবং সবাই মিলে এক সাথে আক্রমণ করল। (শেখ সা'দী বলেন) শুনেছি সে দিনই তারা শত্রুপক্ষের উপর জয়লাভ করে। পিতা তার চোখে মুখে চুম্বন করলেন এবং স্ব- স্নেহে তাকে কোলে তুলে নিলেন। সেদিন হতে তাকে ক্রমান্বয়ে অধিক স্নেহ করতে লাগলেন। এমনকি (এক দিন) তাকে নিজের উত্তরাধিকারী বাদ্শাহ্রূপে নিযুক্ত করলেন। (যার ফলে) তার অন্যান্য ভাইয়েরা হিংসার দাবানলে জ্বলে উঠল। (এক দিন) তার খাদ্যের সাথে বিষ মিশিয়ে দিল। (ঘটনাক্রমে) তার ভগ্নি ঘর থেকে (জানালা দিয়ে) তা দেখে ফেলল। তার সামনে খানা হাযির করা হলে সে স্ব-জোরে জানালার কপাটে আঘাত করল। যাতে সে খাদ্য গ্রহণ না করে এবং হুশিয়ার হয়ে যায়। ছেলেটি স্বীয় বিচক্ষণতা দ্বারা সব রহস্য বুঝে খানা থেকে হাত গুটিয়ে নিল এবং বলল- এটা অসম্ভব যে, জ্ঞানী গুণীরা সব মরে যাবে আর নির্বোধেরা তাদের স্থান দখল করবে।

**পংক্তি ঃ** কেউই পেঁচার ছায়ার নীচে যেতে চায় না + যদিও হুমা পাখী পৃথিবী হতে বিলুপ্ত হয়ে যায়। (উল্লেখ্য যে পেচাঁর দর্শন ও কাককে মানুষে অশুভ জানে এবং তার ছায়া হতে দূরে থাকে। পক্ষান্তরে হুমাও এক প্রকার পাখী। মানুষের ধারণায় যার উপর তার ছায়া পতিত হয়ে সে বাদশাহ্ নতুবা বিশাল ধন ভান্ডারের অধিকারী হয়।)

---

**তাহকীক ঃ** سواراں - سوار এর বহুঃ সৈন্যদল। تہور বীরত্ব, বাহাদূরী, মনোবল। ہمدراں روز ঐ দিনই। ظفر সফলতা, বিজয়। ببوسید চুমু দিল, درکنار گرفت কাছে টেনে নিল, কোলে উঠিয়ে নিল। ولی عہد خویش স্বীয় স্থলাভিষিক্ত, উত্তরাধিকারী। حسد بردند ঃ হিংসা করতে লাগল। زہر বিষ। غرفہ বালাখানা। دریچہ জানালা। برہم زد জোরে বন্ধ করল। بفراست বুদ্ধিমত্তা/বিচক্ষণতা দ্বারা। محال অসম্ভব। بوم পেঁচক, পেঁচা। ہما বরকতময় পাখী বিশেষ, মানুষের ধারণা হুমা পাখীর ছায়া যার উপর পড়ে সে ধনী বা বাদশাহ্ হয়। কথিত আছে সে পাখী আকাশে উড়ে বেড়ায়, বায়ুর উপর ডিম দেয়। শূন্যে ডিম তা' দিয়ে বাচ্চা ফোটায়, বাচ্চাগুলিও বায়ুর উপর প্রতিপালিত হয়।

پدر را ازیں حال آگہی یافت برادرانش را بخواند و گوشمال بواجب داد پس ہریکے را از اطرافِ بلاد حصّۂ مرضی معیّن کرد تا فتنہ فرو نشست و نزاع برخاست کہ دہ درویش در گلیمے بخسپند و دو پادشاہ در اقلیمے نہ گنجند۔

| | |
|---|---|
| نیم نانے گر خورد مردِ خدا | بذل درویشاں کند نیمِ دگر |
| ملکِ اقلیمے بگیرد پادشاہ | ہمچناں در بندِ اقلیمے دگر |

**حکایت (۴)**: طائفہ دزدانِ عرب بر سرِ کوہے نشستہ بود و منفذِ کاروان بستہ و رعیّتِ بلداں از مکائدِ ایشاں مرعوب و لشکرِ سلطان مغلوب بحکم آنکہ ملاذے منیع از قلّۂ کوہے

পিতাকে উক্ত ঘটনা জানানো হল।(পিতা তার ভাইদেরকে ডেকে) সমুচিত শিক্ষা দিয়ে দিলেন। অতঃপর প্রত্যেককে রাজ্যের বিভিন্ন স্থানে মনঃপূত অংশ নির্ধারণ করে দিলেন। যাতে ভবিষ্যতে ভাইয়ে ভাইয়ে কলহ না হয়) এতে করে ফিৎনা মিটে গেল, বিবাদ দমন হয়ে গেল; (প্রবাদ আছে যে,) দশজন দরবেশ এক চাদরের নীচে ঘুমাতে পারে (কিন্তু) দু' জন রাজা এক রাজ্যে বসবাস করতে পারে না।

**পংক্তি ঃ** যদি কোন ফকীর (দরবেশ) রুটি খায় + বাকী অর্ধাংশ অন্য (দরবেশ)কে দিয়ে দেয়।✪ যদি কোন রাজা কোন অঞ্চলের রাজত্ব পায় + তথাপিও সে এর উপর তুষ্ট হয় হয় না। অন্য রাজ্য দখল করার চিন্তায় থাকে।*

**হেকায়াত (৪) ঃ** আরবের এক দল দুর্ধর্ষ দস্যু কোন এক গিরি পথের পাশে ঘাঁটি করে বসেছিল এবং বণিকদের রাস্তা রুদ্ধ করে দিয়েছিল। বাসিন্দাগণ তাদের চক্রান্তে (অত্যাচারে) ভীত-সন্ত্রস্থ হয়ে পড়ল। বাদশাহ্‌র সেনাবাহিনী (তাদের নিকট) পরাস্ত হয়ে গেল। কেননা তারা নিজেদের মজবুত আস্তানা গেড়ে ছিল পাহাড়ের চূড়ায়

---

**তাহকীক ঃ** آگہی অবগতি। بخواند ডাকলো, واحد غائب ماضی مطلق, خواندن মাস্‌দার। گوشمال بواجب (گوشمال – কান মলা, শিক্ষা بواجب – معروف, প্রয়োজনীয়) সমুচিত শিক্ষা। اطراف بلاد দেশের বিভিন্ন স্থান। حصّۂ مرضی মনঃপূত অংশ, চাহিদানুযায়ী অংশ। تا তখন। فرو نشست দমে গেল, শেষ হয়ে গেল। نزاع برخاست ঝগড়া-বিবাদ মিটে গেল। گلیمے কম্বল, চাদর। اقلیمے কোন অঞ্চল, ভূখন্ড, দেশ। نیم نانے অর্ধ রুটি। مرد خدا ফকীর, দরবেশ, আল্লাহ ওয়ালা। بذل ব্যয়। نیمے دگر বাকী অর্ধ। بند ফিকির। طائفه منفذ রাস্তা مکائد প্রতারণা। ملاذے আশ্রয়স্থল। منیع শক্ত।

*শিক্ষা/উপদেশ ঃ * কারো বাহ্যিক অবস্থার উপর নির্ভর করে ভালো-মন্দ মন্তব্য করা উচিৎ নয়। বরং তার ভিতরগত গুণাবলী, চরিত্র, যোগ্যতা, দক্ষতা, কর্তব্য নিষ্ঠা প্রভৃতির উপর লক্ষ্য করা উচিৎ।*

گرفتہ بودند و ماوائے و ملجائے خود کردہ مدبّرانِ ممالک آں طرف در دفع مضرّتِ ایشاں مشاورت کردند کہ ایں طائفہ بریں نسق روزگارے مداومت نمایند مقاومت ممتنع گردد

| | | |
|---|---|---|
| درختے کہ اکنوں گرفت ست پائے | قطعه | بہ نیروئے شخصے برآید زجائے |
| وگر ہم چناں روزگارے ہلی | | بگردونش از بیخ برنگسلی |
| سرِ چشمہ شاید گرفتن بمیل | | چو پر شد نشاید گذشتن بپیل |

নিভৃত জংগলে এবং সে স্থানকেই নিজেদের ঠিকানা ও আশ্রয়স্থল হিসাবে বেছে নিয়েছিল। (যাতে কেউ তাদেরকে খুঁজে বের করতে না পারে।) দেশের উক্ত অঞ্চলের চিন্তাশীল ব্যক্তি বর্গ তাদের ধ্বংসাত্মক কার্যকলাপ দূর করার জন্য এ ব্যাপারে পরামর্শ করলেন যে, যদি এ দলটি এভাবে আরো কিছুকাল স্থিতিশীল থাকে তাহলে তাদেরকে দমন করা অসম্ভব হয়ে পড়বে।

**পংক্তি ঃ** যে বৃক্ষ সবে মাত্র শিকড় গেঁড়েছে + এক ব্যক্তির শক্তিতেই তার মূলোৎপাটন সম্ভব।✪ আর যদি তুমি এভাবে তাকে বেশ কিছু দিন ছেড়ে দাও।

+ তখন কুড়াল (বা কোদাল) দিয়েও তার মূলোৎপাটন করা সম্ভব হবে না।

✪ ঝরনার মুখ (ছিদ্র) প্রথমে ক্ষুদ্র সলা দ্বারাও বন্ধ করা যায়, + কিন্তু যখন (পানি দ্বারা) ভরে যায় তখন তা হাতী ও ভাসিয়ে নিয়ে যায়। (অর্থাৎ কূপের মুখ প্রথমাবস্থায় ক্ষুদ্র সলা দ্বারা মাটি উঠিয়েও বন্ধ করা যায়। কিন্তু যখন তা পানিতে ভরে হয়ে যায় তখন হাতীকেও ভাসিয়ে নিয়ে যায়।)

---

**তাহকীক ঃ** قلة পাহাড়ের চূড়া, এছাড়া প্রত্যেক বস্তুর উঁচু জায়গাকে ও قلة বলা হয়। ملجاء আশ্রয়স্থল। مأوى ঠিকানা। مدبران مدبر এর বহু ঃ চিন্তাশীলগণ। ممالك ঃ রাজ্যসমূহ। مملكة এর বহুবঃ مضرت ঃ লোকসান, ক্ষতি। এ স্থলে ধ্বংসাত্মক কার্যকলাপ উদ্দেশ্য। نسق পদ্ধতি, নিয়ম। روزگارے কিছু দিন। مداومت সার্বক্ষণিকতা, অটল। مقاومت মুকাবিলা, প্রতিদ্বন্দ্বিতা। ممتنع ঃ নিষিদ্ধ, অসম্ভব, দুঃষ্কর, দুঃসাধ্য। گرفت است پائے (মূলতঃ ছিল پائے گرفت ست) শিকড় গেঁড়েছে। به نیروی শক্তি, জোর। بر آید زجائے জায়গা হতে বেরিয়ে আসে। এ স্থলে মূলোৎপাটন করাা উদ্দেশ্য। همچناں ঃ এই ভাবে। هلی তুমি ছেড়ে দাও, واحد حاضر , مضارع . مাস্দার هلیدن- بگردونش (باء - দ্বারা + گردون - শাবল, কুড়াল, করাত, ش - তাকে) তাকে কুড়াল/কোদাল দ্বারা। بیخ মূল, ভিত্তি। نگسلی তুমি ভাংগতে পারবে না, واحد حاضر , مضارع منفی . گسلیدن

سخن بریں مقرر شد کہ یکے را بتجسس ایشاں برگماشتند و فرصت نگاہ می داشتند۔ تا وقتیکہ برسر قومے راندہ بود و مقام خالی ماندہ تنے چند مردان واقعہ دیدہ و جنگ آزمودہ را بفرستادند تا در شعب جبل پنہاں شدند شبانگاہے کہ دزداں باز آمدند سفر کردہ و غارت آوردہ سلاح از تن بکشاندو رخت غنیمت بنہادند نخستیں دشمنے کہ برسر ایشاں تاخت آورد خواب بود چندانکہ پاسے از شب گذشت۔

قرص خورشید در سیاہی شد یونس اندر دہان ماہی شد

(অতএব), এ বিষয় সিদ্ধান্ত হল যে একদল গুপ্তচরকে তাদের অনুসন্ধানের জন্য নিযুক্ত করা হোক। (সে মতে তারা তাদের গতিবিধি লক্ষ্য করতে লাগল) তারা সুযোগ সন্ধানে থাকল। হঠাৎ এক দিন দস্যু বাহিনী তাদের ঘাটি শূন্য করে কোন এক বণিক দলের উপর আক্রমণ করে বসল। (চিন্তাশীল ব্যক্তিগণ) কতিপয় বিচক্ষণ যোদ্ধাদেরকে পাহাড়ের গর্তে (পাদদেশে) লুকিয়ে থেকে (আসা মাত্র অতর্কিত আক্রমণ করার) জন্যে পাঠিয়ে দিলেন। নিশিকালে দস্যু বাহিনী যখন লুটতরাজ শেষে (তাদের) সফর হতে ফিরে আসল এবং হাতিয়ার শরীর হতে খুলে লুণ্ঠিত মাল জমা করে রাখল। তখন প্রথম যে দুশমন তাদের উপর আক্রমণ করল তা ছিল নিদ্রা। (এখানে নিদ্রাকেই প্রথম দুশমন আখ্যায়িত করা হয়েছে।)

নিদ্রার মত্ততায় তাদের রাতের এক প্রহর অতিবাহিত হয়ে গেল।

**পংক্তি ঃ** সূর্যের চূড়া নিমজ্জিত হলো আঁধার সাগরে.+ ইউনূস (আঃ) প্রবিষ্ট হলেন মৎস উদরে (বা মুখ গহবরে)॥ দিনের শেষে যখন অন্ধকার ছেয়ে গেল আর তারা সকলেই নিদ্রায় নিমগ্ন হলো গভীর ঘুমের ঘোরে তারা অচেতন হয়ে থাকলো।

---

**তাহকীক ঃ** سخن براں مقرر এ কথার উপর সিদ্ধান্ত গৃহীত হল। تجسس গোয়েন্দাগীরি, অনুসন্ধান। فرصت সুযোগ, অবসর। برسر قومے راندہ بود কোন এক সম্প্রদায়ের (বণিকদলের) উপর লুটতরাজ চালাতে গেল। تنے چنداں কতিপয় লোক। جنگ آزمودہ বিজ্ঞ যোদ্ধা। شعب ঘাটি। پنہاں লুকিয়ে, গোপন করে। شبانگاہے নিশিকালে, রাতে। باز آمدند ফিরে এলো। غارت کردہ লুটপাট করে। سلاح হাতিয়ার, যুদ্ধাস্ত্র। رخت সামান, আসবাবপত্র। غنیمت যুদ্ধলব্ধ সম্পদ (লুণ্ঠিত)। نخستیں প্রথম। تاخت সৈন্যের আক্রমণ। پاسے অংশ, দিন রাতের অষ্টমাংশ অথবা শুধু রাতের অংশ। قرص ঃ মাথা, টিক্যা। خورشید - شین এর যের ও یائے مجہول এর সহিত। তবে یائے معروف ও হতে পারে। মুতাআখখিরীনদের অনেকে واؤ বাদ দিয়ে خرشید লিখেছেন। মূলতঃ بضم خا . خر অর্থ-- সূর্য বা আলো। পরবর্তীতে এটা সূর্যের নামে পরিণত হয়েছে।

دلاوران از کمین گاه بدر جستند و دست یگان یگان بر کتف بستند بامدادان

بدرگاه ملک حاضر آوردند همه را بکشتن فرمود. اتفاقا در آن میان جوانی بود که میوه

عنفوان شبابش نو رسیده و سبزه گلستان عذارش نو دمیده. یکے از وزیران پائے

تخت ملک بوسه داد و روئے شفاعت بر زمین نہاد و گفت ایں پسر ہنوز از باغ

زندگانی بر نخورده است و از ریعان جوانی تمتع نیافته.

توقع بکرم و اخلاق خداوندی آنست که ببخشیدن خون او بر بنده منّت نہی. ملک روئے

ازیں سخن درہم کشید و موافق رائے بلندش نیامد و گفت. فرد

বীর যোদ্ধারা ঘাটি হতে বের হয়ে এক এক করে (ঘুমন্ত দস্যুদের) প্রত্যেকের হাত স্বীয় গর্দানের সাথে (শক্ত করে) বেঁধে ফেলল। প্রত্যুষে তাদেরকে হাযির করা হল রাজ দরবারে। (বাদশাহ) সবাইকে হত্যার নির্দেশ দিলেন। ঘটনাক্রমে তাদের মধ্যে ছিল এক (সুদর্শন) যুবক। কেবল যৌবনের নূতন ফল ধরেছে। (সবে যৌবনে পদার্পণ করেছে সে।) উজীরদের মধ্য হতে একজন উজীর বাদশাহর সিংহাসন চুম্বন করল এবং নতজানু হয়ে সুপারিশের চেহারা যমীনের উপর রাখল। (অর্থাৎ যুবকের জন্য সুপারিশ করতে লাগল।) এবং বলল— (জাহাপানা!) বালকটি এখনো স্বীয় জীবন বাগিচার ফল ভক্ষণ করেনি এবং যৌবনের সাধও উপভোগ করেনি। অতএব, আপনার করুণা এবং উত্তম স্বভাবের প্রতি (সনির্বন্ধ) আবেদন এই যে, তাকে ক্ষমা করতঃ বান্দাকে চিরকৃতজ্ঞতা বন্ধনে আবদ্ধ করতে মর্জি করবেন। এটা শ্রবণে বাদশাহ স্বীয় চেহারা ফিরিয়ে নিলেন। (তার এ আবেদন পছন্দ করলেন না। বরং বিরক্ত হলেন) মূলতঃ এটা তার রাজোচিৎ সুউচ্চ মতানুকূলে হলো না। তিনি বললেন—

---

**তাহকীক ঃ** دلاور বীর, বাহাদুর। کمین گاہ ঘাটি, গোপন স্থল শিকারের জন্য গুপ্ত থাকার স্থান। بدر جستند ঃ বের হওয়া। یگان یگان এক এক। کتف গর্দান, কাঁধ। بامداد এর বহুবচন— ভোর, সকাল, প্রভাত। اتفاقا ঃ ঘটনাক্রমে। میوہ ফল। عنفوان সূচনা, শুরু। شبابش তার যৌবন। نو رسیدہ নতুনে পৌঁছেছে। عذارش তার চেহারা। گلستان বাগিচা, কানন। سبزہ সবুজ ঘাস, গুল্ম-লতা। এখানে মুখের গোঁফ-দাড়ি উদ্দেশ্য। نو নব, নতুন। دمیدہ জন্মেছে, গজিয়েছে. اسم مفعول . . . . دمیدن ফুঁক দেয়া, জন্মান, গল্প করা। پائے تخت সিংহাসন। بوسہ চুম্বন। باغ زندگانی জীবনের বাগিচা। بر ফল। ریعان প্রারম্ভ, শুরু। تمتع লাভবান হওয়া, ফায়দা গ্রহণ করা। توقع আশাবাদী। منت করুণা, দয়া, অনুগ্রহ। روئے درہم آورد নারাজ হল, অসন্তুষ্ট হল।

| تربیت نا اہل را چوں گردگاں بر گنبد ست | پرتو نیکاں نگیرد ہر کہ بنیادش بد ست |
|---|---|

نسل و بنیاد ایشاں منقطع کردن اولیٰ ترست کہ آتش کشتن و اخگر گذاشتن و افعی کشتن و بچہ اش نگاہ داشتن کار خردمنداں نیست۔ قطعہ۔

| ہرگز از شاخ بید بر نہ خوری | ابر گر آب زندگی بارد |
|---|---|
| کز نئے بوریا شکر نہ خوری | با فرومایہ روزگار مبر |

وزیر ایں سخن بشنید و طوعاً و کرہاً بپسندید و بر حسن رائے ملک آفریں خواند و گفت آنچہ خداوند

পংক্তি ঃ সৎ স্বভাবের আলো সে কখনো গ্রহণ করবে না যার ভিত্তি খারাপের উপর স্থাপিত হয়েছে+ দিক্ষা গ্রহণের অযোগ্যকে দিক্ষা দেয়া আখ্‌রোট (গোলাকৃতির তিক্ত ফল) গম্বুজের উপর রাখার ন্যায়। (অর্থাৎ এটা সম্পূর্ণ অসম্ভব কাজ ও বৃথা প্রয়াস।) গোলাকার গম্বুজের উপর গোলাকৃতির আখরোট রাখার প্রচেষ্টা যেমন বৃথা তদরূপ বুনিয়াদী স্বভাব যাদের খারাপ হাজারো শিক্ষা ও উপদেশ দ্বারা তাদের স্বভাব পরিবর্তনের চেষ্টা করাও বৃথা।) (বাদশাহ্ বললেন) এদের বংশ স্বমূলে বিনাশ করা অতি উত্তম। কেননা আগুন নিভিয়ে তার কয়লা বাকী রাখা ও সাপ মেরে তার বাচ্চা সংরক্ষণ করা জ্ঞানীদের কাজ নয়।

পংক্তি ঃ বৃষ্টি যদিও আবে হায়াত বর্ষণ করে + তথাপি ঝাউ শাখ হতে কখনো ফল খেতে পারবে না (কেননা তার মধ্যে ফল আসার যোগ্যতাই নেই)। ✪ ফায়দা হাসিলের আশায় ইতর জাতের সাথে সময় অতিবাহিত কর না। + কেননা চাটাইয়ের বাঁশ হতে আখ (এর রস) খেতে পারবে না। অর্থাৎ বাঁশ থেকে যেরূপ আখের মিষ্ট রসের আশা করা নিস্ফল, তদরূপ অযোগ্য ইতর থেকে ভালোর আশা করাও অহেতুক। উজীর বাদশাহ্‌র এ কথা শুনে আনুগত্যার্থে অনিচ্ছা সত্ত্বেও তা পছন্দ করল ও বাদশাহ্‌র উত্তম নসীহতের জন্য ভূয়সী প্রশংসা করল এবং বলল– জাহাপনা! (তার রাজ্য স্থায়ী হোক) যা বলেছেন

---

তাহকীক ঃ پرتو ছায়া, প্রতিচ্ছবি। এ স্থলে স্বভাব উদ্দেশ্য। بنیاد ভিত্তি। بد খারাপ। تربیت লালন পালন করা, শিক্ষা দিক্ষা দেওয়া। نا اہل অনুপযুক্ত, অযোগ্য, নালায়েক। گردگاں আখরোট ফল। گنبد গম্বুজ। نسل বংশধর। اخر گذرشتن ঃ ফুলকি খণ্ড ছেড়ে দেওয়া। واقعی ঐ সাপকে বলে যাকে দেখলে মানুষ মারা যায়। بچہ اش তার বাচ্চাকে। خردمندان خردمند এর বহুঃ জ্ঞানীগণ ابر বৃষ্টি। اب زندگی আবে হায়াত, এক প্রকার পানি যা পান করলে আর মৃত্যু হয় না। بارد বর্ষণ করে, واحد غائب , مضارع , باریدن মাসদার بید ঝাঁউ গাছ যাতে ফল হয় না। بر ফল نہ خوری খাবে না, واحد حاضر , مضارع منفی । فرومایہ মبر নিওনা, এখানে অতিবাহিত কর না, واحد حاضر , نہی ।

دَامَ مُلْكُهٗ فرمود عین صواب ست و مسئله بے جواب کہ اگر در صحبتِ آں بداں تربیت یافتے طینتِ ایشاں گرفتے ویکے از ایشاں شدے ، تا اللہ بندہ امیدوار ست کہ بہ صحبتِ صالحاں تربیت پذیرد و خوئے خردمنداں گیرد کہ ہنوز طفل ست و سیرتِ بغی و عنادِ آں قوم در نہادِ او متمکن نشدہ۔

و در حدیث ست كُلُّ مَوْلُوْدٍ يُّوْلَدُ عَلَى الْفِطْرَةِ وَاَبَوَاهُ يُهَوِّدَانِهٖ اَوْ يُنَصِّرَانِهٖ اَوْ يُمَجِّسَانِهٖ

| | | |
|---|---|---|
| پسرِ نوح با بداں بنشست | قطعہ | خاندانِ نبوتش گم شد |
| سگِ اصحابِ کہف روزے چند | | پئے نیکاں گرفت مردم شد |

তা বাস্তব সত্য ও উত্তরহীন বিষয়। কেননা যদি সে মন্দলোকের সাহচর্যে প্রতিপালিত হতো, তাহলে তাদের মন্দ স্বভাবই গ্রহণ করত এবং সেও তাদের একজন হতো। তবে বান্দা আশাবাদী যে, সে উত্তম লোকের সংস্পর্শ পেলে উত্তম শিক্ষা বা তরবিয়ত লাভ করবে এবং গুনীদের স্বভাব অবলম্বন করবে। কেননা এখনো সে কচি বালক। উক্ত সম্প্রদায়ের পাপ-পঙ্কিলতা ও নাফরমানীর স্বভাব এখনো পর্যন্ত তার (স্বচ্ছ) অন্তরে স্থানলাভ করেনি। হাদীস শরীফে আছে -

"প্রত্যেক শিশু প্রকৃতিগতভাবে মুসলিম হয়েই জন্মলাভ করে। তার মাতা-পিতা বা আত্মীয় স্বজন খৃষ্টান বা অগ্নি পূজারী বানায়।"

**পংক্তি ঃ** হযরত নূহ (আঃ) এর পুত্র (কেনআন) যেহেতু অসৎলোকদের সাথে উঠাবসা করতো + একারণে নবুওতী বংশের মর্যাদা হারিয়ে ফেলেছে।

✪ আর আসহাবে কাহাফের কুকুর কিছু দিন + নেককারদের সংস্পর্শ গ্রহণের ফলে নেককার মানুষের পর্যায়ে গণ্য হয়েছে। (তাদেরএ কুকুরটিও বেহেশতে যাবে।)

---

**তাহকীক ঃ** طوعا وكرها স্বেচ্ছায়, অনিচ্ছায়, অর্থাৎ বাধ্য হয়। آفرین শাবাশ (প্রশংসা সূচক বাক্য) جمله معترضة دعائيه - دام ملكه তার রাজ্য দীর্ঘ স্থায়ী হোক। عين صواب সম্পূর্ণ সঠিক এমন কথা যার কোন উত্তর হয় না। طینت মাটি, এখানে স্বভাব উদ্দেশ্য। سیرت চরিত্র অভ্যাস। بغی রাষ্ট্রদ্রোহীতা, বিদ্রোহ - عناد নাফরমানী, অবাধ্যতা। هنوز এখন পর্যন্ত। نهاد জাত, সত্ত্বা, এ স্থলে অন্তঃকরণ। متمكن স্থান গ্রহণকারী, মজবুত, সুদৃঢ়। আরবী, বাচ্ছা। يولد - واحد مذكر مضارع مجهول باب ض। জন্ম গ্রহণ করে। الفطرة স্বভাব, প্রকৃতি। ابواه তার পিতা মাতা। يهودانه ইহুদী বানায়।

*টীকা ঃ * আসহাবে কাহাফের কুকুর এর নাম ছিল কিতমীর। ঐ কুকুর টি আসহাবে কাহাফের সাথে বেহেশতে যাবে। এরা ছিল সাত ব্যক্তি। তৎকালিন বাদশাহ দাকইয়ানুস তাদের উপর জুলুম অত্যাচার করার কারণে তারা এক গুহায় লুকায়। তাদের কুকুরটিও তাদের সাথে গুহার মুখে ঘুমিয়ে পড়ে। কিয়ামত পর্যন্ত তারা ঐ অবস্থায় থাকবে।*

او در حضرت سلطان شمه می گفت که تربیت عاقلان در و اثر کرده است و جهل قدیم
از جبلت او بدر برده ملک را ازین سخن تبسم آمد و گفت. بیت

عاقبت گرگ زاده گرگ شود ॥ گرچه با آدمی بزرگ شود

سال دو برین برآمد طائفه اوباش محلت در وی پیوستند و عقد موافقت بستند تا بوقت
فرصت وزیر را و هر دو پسرش را بکشت و نعمت بی قیاس برداشت و در مغاره دزدان
بجای پدر بنشست و عاصی شد ملک دست تحسر بدندان گرفت و گفت. قطعه

একদা মন্ত্রী বাদশাহর নিকট (উক্ত বালকটির) কিছু গুণকীর্তন করতেছিল (এবং বলতে ছিল) যে, জ্ঞানীদের সুশিক্ষা তার ভিতর এমনি ক্রিয়া করেছে যে, পুরান অজ্ঞতা ও পৈত্রিক অসভ্যতা দূরীভূত হয়ে গেছে। উজিরের কথায় বাদশাহর হাসি পেল তিনি বললেন –

**পংক্তি ঃ** বাঘ শাবক পরিণামে বাঘই হয়। ÷ যদিও (কয়েক দিন) মানুষের সাহচর্যে সাধু হয়ে যায়।

এ ভাবে দু বছর অতিক্রম হল। (কিছুদিন পর) মহল্লার একদল বখাটে মানুষ তার সাথে মিশলো এবং বন্ধুত্বের সম্পর্ক গড়লো। একদা তারা সুযোগ বুঝে উক্ত মন্ত্রী ও তার দুই পুত্রকে হত্যা করে ফেললো এবং প্রচুর ধনসম্পদ নিয়ে দস্যুঘাটিতে স্বীয় পিতার স্থানে বসল ও (বাদশার) বিদ্রোহী হয়ে গেল। বাদশাহ দুঃখে হস্তাঙ্গুলি দাঁতে লাগালেন ও বললেন–

---

**তাহকীক ঃ** حضرت سلطان বাদশার নিকট। شمه কিছু, কিঞ্চিত। جهل قدیم পুরান অজ্ঞতা, পৈত্রিক অসভ্যতা। جبلت স্বভাব। بدر برده বের করে দিয়েছে। تبسم মুচকি হাসি। عاقبت পরিণাম। بزرگ বড়, সাধু। گرگ নেকড়ে বাঘ। گرگ زاده বাঘ শাবক। برین برآمد এভাবে অতিবাহিত হল। اوباش অসৎ, বখাটে দুষ্কৃতিকারী। محلت মহল্লার, এলাকার। پیوستند মিশলো। جمع . پیوستن – ماضی مطلق – غائب। عقد গ্রন্থি, গিরা। এখানে সম্পর্ক উদ্দেশ্য। موافقت বন্ধুত্ব। بکشت হত্যা করল। ماضی مطلق – واحد غائب। نعمت بے قیاس অঢেল ধনসম্পদ। مغاره ঘাটি। کشتن . با – زائد। دست تحسر আফসোসের হাত।

| | | |
|---|---|---|
| شمشیر نیک زآہن بد چوں کند کسے | نظم | ناکس بہ تربیت نہ شود اے حکیم کس |
| باراں کہ در لطافت طبعش خلاف نیست | | در باغ لالہ روید در شورہ بوم خس |
| زمین شورہ سنبل برنیارد | | درو تخم عمل ضائع مگرداں |
| نکوئی با بداں کردن چناں ست | | کہ بد کردن بجائے نیک داں |

حکایت (۵)۔ سرہنگ زادہ را دیدم بر در سرائے اغلمش کہ عقل و کیاستے و فہم و فراستے زائد الوصف داشت ہم از عہد خوردی آثار بزرگی در ناصیۂ او پیدا و لمعان انوار زیرکی در جبینش مبیں۔

পংক্তি ঃ হে জ্ঞানী ! খারাপ লোহা দ্বারা উত্তম তরবারী কর্মকারে কিভাবে তৈরী করবে? (কেননা ভাল হওয়ার যোগ্যতাই তার মধ্যে নেই।) ÷ অমানুষ কখনো তরবিয়ত দ্বারা মানুষ হয়না। (কেননা মনুষত্বের যোগ্যতাই যদি না থাকে তাহলে সে কিরূপে মানুষ হবে। ✪ বৃষ্টির (প্রাকৃতিক পবিত্রতা তথা) উর্বর ক্ষমতা সম্পর্কে কোন মতবিরোধ নেই। ÷ তথাপি মাটির তারতম্যে তা বাগিচার মধ্যে আকর্ষণীয় রক্তিম ফুল উৎপাদন করে। পক্ষান্তরে তা লোনা জমিনে পতিত হলে উৎপন্ন করে কাটাযুক্ত ঘাস। ✪ লোনা জমীনে কখনো "সম্বল" (ঘ্রাণযুক্ত ঘাস) উৎপন্ন হয় না। ÷ সুতরাং এতে তুমি শ্রমের দানা বপন করোনা (এর পিছনে অযথা সময় নষ্ট করো না)। ✪ অসৎ মানুষের সাথে সদাচার করা এরূপ (অন্যায়) ÷ যেরূপ সৎ মানুষের সাথে দুর্ব্যবহার করা (অন্যায়)। করাই

**হেকায়াত (৫) ঃ** শেখ সাদী (রঃ) বলেন-তুরস্কের বাদশাহ আগলামাশের প্রাসাদে এক সৈনিক পুত্রকে দেখলাম তার জ্ঞান, প্রতিভা, বুদ্ধি ও বিচক্ষণতা বর্ণনাতীত। (অর্থাৎ তার জ্ঞান গরিমা সম্পর্কে যতই বর্ণনা করা হোক তা বাস্তবের তুলনায় কমই হবে।) বাল্যকাল হতে তার ললাটে মহত্বের সমূহ লক্ষণ স্পষ্টছিল। এবং বিচক্ষণতার আলোকচ্ছটা তার চাল চলনে ছিল প্রষ্ফুটিত।

---

**তাহকীক ঃ** بدندان দাঁতের সাথে। ناکس অমানুষ, নরাধম, নালায়েক। باران বৃষ্টি। لطافت طبعش তার প্রাকৃতিক স্বচ্ছতা, স্বভাবের পবিত্রতা। لالہ - লাল লাল রঙের, রক্তিম, ঘ্রাণযুক্ত প্রসিদ্ধ লাল ফুল। هاء অতিমাত্রায় বুঝানোর জন্য যোগ হয়েছে। شورہ بوم লোনা যমীন। خس কাঁটা, ঘাস। سنبل কালো বর্ণের ঘাস। تخم বীজ, দানা। سرهنگ زاده সেনাপতি/জমিদার পুত্র। سرائے প্রাসাদ, বালাখানা। اغلمش। তুরস্কের বাদশাহর নাম। کیاستے বুদ্ধিমত্তা। فراستے বিচক্ষণতা। زائد الوصف বর্ণনাতীত। عهد خردیی বাল্যকাল। ناصیئہ কপাল, ললাট। پیدا প্রকাশ, সৃষ্টি। لمعان আলোকচ্ছটা। زیرکی বুদ্ধিমত্তা।

*শিক্ষা/উপদেশ ঃ তালীম তরবিয়ত সবার জন্য উপকারী নয়। যার মধ্যে শিক্ষা গ্রহণের যোগ্যতা নেই তার পিছনে অযথা মেহনত করা অনুচিত। দুষ্ট মানুষের সাথে সদ্ব্যবহার করা উচিৎ নয়। কেননা সদাচরণ করা তাদেরকে আরো অসৎ বানানোর নামান্তর।*

بالائے سرش زہوشمندی || می تافت ستارۂ بلندی

فی الجملہ مقبولِ نظرِ سلطان آمد کہ جمال صورت و معنی داشت و خردمنداں گفتہ اند توانگری
بہ دل ست نہ بمال و بزرگی بعقل ست نہ بسال ابنائے جنس او بر منصبِ او حسد بردند۔ و
بخیانتے متہم کردند و در کشتنِ او سعیٔ بے فائدہ نمودند۔ مصرع، دشمن چہ کند چو مہرباں باشد دوست

ملک پرسید کہ موجبِ خصمیٔ ایشاں در حق تو چیست گفت در سایۂ خداوندی دام ملکہ ہمگناں را
راضی کردم مگر حسوداں کہ راضی نمی شوند الا بزوالِ نعمتِ من و دولت و اقبالِ خداوندی باقی باد۔

**পংক্তি ঃ** তার মাথার উপর বুদ্ধিমত্তার দরুন+উচ্চ মর্যাদার তথা সৌভাগ্যের তারকা চমকাচ্ছিল। (অর্থাৎ তার চেহারা-ই পরবর্তীকালে তার চরম উৎকর্ষতার ভবিষ্যৎ বাণী করছিল।)

বাদশাহ তাকে রাজকীয় পদে নিযুক্ত করলেন। কেননা তার মধ্যে বাহ্যিক ও আভ্যন্তরীণ উভয় সৌন্দর্যের সমাবেশ ছিল। জ্ঞানীগণ বলেন-"ধনাঢ্যতার সম্পর্ক হৃদয়ের সাথে সম্পদের সাথে নয়। আর উৎকর্ষতার সম্পর্ক জ্ঞানের সাথে বয়সের সাথে নয়"। তার সঙ্গীদের মধ্য হতে কেউ কেউ তার পদোন্নতির কারণে শত্রুতা করতে লাগল। তার বিরুদ্ধে খেয়ানতের মিথ্যা অভিযোগ আরোপ করল এবং তাকে হত্যা করার ব্যর্থ চেষ্টা করতে লাগল।

**পংক্তি ঃ** "বন্ধু যদি হয় করুণাময় শত্রু কি করবে"? বাদশাহ বালকটিকে জিজ্ঞেস করলেন- তোমার বিরুদ্ধে এদের শত্রুতার কারণ কি? সে বলল- জাহাপনার অনুগ্রহের ছায়ায় থেকে সবাইকে সন্তুষ্ট করতে পেরেছি। কিন্তু হিংসুকদেরকে সন্তুষ্ট করতে পারিনি। তারা কেবল আমার নেয়ামত বিনাশ হলেই সন্তুষ্ট হবে। জাহাপনার সাম্রাজ্য চিরস্থায়ী হোক। (কেননা আপনার সাম্রাজ্যের স্থায়িত্ব ও উৎকর্ষতার উপরই আমার সৌভাগ্য নির্ভরশীল।) মোট কথা ছেলেটি বাদশাহর সু-দৃষ্টিতে পতিত হল।

---

**তাহকীক ঃ** بالائے উপর, উচ্চ। می تافت চমকাতে ছিল। واحد غائب ماضی استمراری ام تافتن تابیدن بلندی উৎকর্ষতা। مقبول গৃহীত, গ্রহণীয়, পছন্দনীয়। جمال صورت ومعنی বাহ্যিক ও আভ্যন্তরীণ সৌন্দর্য্য। ابنائے جنس সহচর/ সাথীবর্গ। منصب পদ। مُتّہم মিথ্যা রটনা/অপবাদ। سعیٔ بے فائدہ অহেতুক চেষ্টা। درسایۂ دولتِ خداوندے জাহাপনার অনুগ্রহের ছায়ায়। ہمگناں সবাই। حسوداں হিংসুকগণ। بزوال বিনাশ/ নষ্ট হওয়ার দ্বারা।

توانم اینکہ نیازارم اندرون کسے ٭ حسود را چہ کنم کو ز خود برنج در است
بمیر تا برہی اے حسود کیں رنجیست ٭ کہ از مشقت او جز بمرگ نتواں رست
شوربختاں بہ آرزو خواہند ٭ مقبلاں را زوال نعمت و جاہ
گر نبیند بروز شپرہ چشم ٭ چشمۂ آفتاب را چہ گنہ
راست خواہی ہزار چشم چناں ٭ کور بہتر کہ آفتاب سیاہ

حکایت (٦) : یکے را از ملوک عجم حکایت کنند کہ دست تطاول بمال رعیت دراز

পংক্তি ঃ আমি এতে সক্ষম যে কারো অন্তরে কষ্ট দিব না, ÷ তবে হিংসুকদিগকে আমি কি করব? তারাতো নিজেরাই দুঃখে কষ্টে পতিত।

✪ ওহে হিংসুক! তুমি মরে যাও। কেননা এ হিংসা এমন এক যাতনা ÷ যার দুঃখ কষ্ট হতে মৃত্যু ছাড়া মুক্তি পাওয়া যায় না। ✪ হতভাগারা একান্ত কামনা করে÷ সৌভাগ্যবানদের ধন-সম্পদ ও মান-সম্ভ্রম বিনাশ হওয়ার। ✪ দিবাভাগে চামচিকা যদি চোখে না দেখে ÷ তাতে সূর্যের কিরণের কি দোষ হতে পারে? (বরং দোষ তার চোখের, কারণ তাতে দেখার যোগ্যতাই নেই) ✪ যদি তুমি সত্য কথা চাও (তাহলে আমি বলছি শুন)÷ এমন হাজারো অন্ধ হওয়া উত্তম সূর্যের অন্ধকার হওয়ার চেয়ে। (অর্থাৎ এমন অসৎ হাজারো লোক যারা সৌভাগ্যশালীদের সাথে শত্রুতা পোষণ করে ও তাদের দোষত্রুটি বয়ান করে এদের মরে যাওয়া উত্তম বেঁচে থাকার চেয়ে)।

হেকায়াত (৬) ঃ জনৈক অনারবী বাদশাহ সম্পর্কে বর্ণিত আছে যে, তিনি স্বীয় প্রজাদের উপর জুলুমের হস্ত সম্প্রসারিত করেছিলেন এবং অত্যাচার ও নিপীড়ন শুরু করেছিলেন।

---

**তাহকীক ঃ** نیازارم কষ্ট দিব না - واحد متکلم - مضارع منفی - م - ازاریدن । اندرون অন্তকরণ, হৃদয়। کوزخود মূলত ছিল کہ او از خود কেননা সে নিজেই। بمرگ মউত দ্বারা। کوربختاں হতভাগারা। مقبلاں সৌভাগ্যশালীগণ। شپرہ চামচিকা। چشمہ آفتاب সূর্যের কিরণ। راست সত্য। کور অন্ধ। عجم - অনারব দেশ। تطاول অত্যাচার। رعیت প্রজা, কর্মচারী।

*উপদেশ ঃ * বাদশাহ তথা উপরস্থ কর্মকর্তাগণের জন্যে সকল অভিযোগ সঠিক মনে করা অনুচিত। কারণ অনেক সময় কারো যোগ্যতা অন্যের চক্ষুশূল হওয়ার কারণে বা শত্রুতা বশতঃ মিথ্যা ও অযথা অভিযোগ করে থাকে। যাঁচাই না করে কারো ব্যাপারে সিদ্ধান্ত গ্রহণ করা ঠিক নয়। অন্যায় অভিযোগ দোষনীয়।*

کرده بود و جور و اذیت آغاز کرده تا بجائے کہ خلق از مکاید ظلمش بجہان برفتند و از کربت جورش راہ غربت گرفتند چون رعیت کم شد ارتفاع ولایت نقصان پذیرفت و خزینہ تہی ماند و دشمنان طمع کردند و زور آوردند

| | |
|---|---|
| ہر کہ فریاد رس روز مصیبت خواہد | گو در ایام سلامت بجوانمردی کوش |
| بندۂ حلقہ بگوش ار ننوازی برود | لطف کن لطف کہ بیگانہ شود حلقہ بگوش |

بارے در مجلس او کتاب شاہنامہ ہمی خواندند در زوال مملکت ضحاک و عہد فریدون وزیر ملک را پرسید کہ ہیچ توان دانستن کہ فریدون کہ گنج و ملک و حشم نداشت چگونہ مملکت برو مقرر شد

এমনকি প্রজাগণ তার জুলুম থেকে পরিত্রাণের জন্যে ভিনদেশে চলে যেতে লাগল ও সফরের পথ অবলম্বন করল তার অত্যাচারের পীড়ন হতে রক্ষা পাওয়ার জন্যে। যখন প্রজা কমে গেল এবং রাজস্ব আদায়ে ঘাটতি হয়ে গেল। (অর্থাৎ রাজস্ব খাতে ঘাটতি দেখা দিল এবং কোষাগার খালি হয়ে গেল।) তখন (রাজ্য দখলের লালসায়) চতুর্দিক থেকে শত্রুরা শক্তি সঞ্চয় করতে শুরু করল।

**পংক্তি ঃ** বিপদের দিনে যে ব্যক্তি সাহায্যকারীদের সহায়তা কামনা করে ÷ নিরাপদ কালে তাকে বীরত্ব, পরোকারীতার চেষ্টা করতে বল। ✪ অধীনস্থ লোকদিগকে যদি সাহায্য সহানুভূতি না কর তবে তারা (তোমার বিপদের মুহূর্তে) দূরে সরে যাবে। ÷ কেননা দয়ার দ্বারা অপরিচিত মানুষ ও অধীনস্থ হয়ে যায়।

একদা তার রাজ দরবারে প্রসিদ্ধ কাব্য শাহানামা পড়া হচ্ছিল* এর বিষয়বস্তু ছিল সম্রাট যাহহাকের রাজ্য পতন ও বাদশা ফরীদুনের অভ্যুত্থান কাহিনী।** মন্ত্রী বাদশাহকে জিজ্ঞেস করল আপনি জানেন কি? যে, ফরীদুন বাদশাহের অর্থ-সম্পদ, সাম্রাজ্য এবং সৈন্য- সামন্ত কিছুই ছিল না অথচ কেমন করে তার সাম্রাজ্য সুদৃঢ় হল?

---

**তাহকীক ঃ** اذیت। কষ্ট, যাতনা। کربت অস্থিরতা, পেরেশানী। غربت ছফর। ارتفاع। আমদানী, রফতানী। ولایت দেশ, সাম্রাজ্য। خزینه কোষাগার। تهی খালী, শুন্য। فریادرس সাহায্য কারী اسم فاعل سماعي - واحد جوانمردی - বীরত্ব, দানশীলতা। کوش চেষ্টা কর। امر - واحد حاضر - کوشیدن ۔ م ۔ । حلقه بگوش অধীনস্থ গোলাম। ننوازی সম্মান না কর مضارع-واحد حاضر ۔ م ۔ نواختن ۔ نوازیدن - منفی । এ স্থলে মুরাদ অনুগ্রহ না কর, بیگانه অপরিচিত, گنج ধন ভান্ডার, حشم সৈন্য সামন্ত।

---

*টীকা ঃ * অমর কবি ফেরদৌসী রচিত অনারবী রাজন্যবর্গের অনবদ্য এক ইতিহাসগ্রন্থ, এটা সুলতান মাহমুদ গজনভীর আদেশক্রমে লেখা হয়েছিল। (বাকী পং পৃঃ দ্রঃ)*

گفتا چنانکہ شنیدی خلقے بر و بتعصب گرد آمدند و تقویت کردند پادشاہے یافت و گفت اے ملک چوں گرد آمدن خلقے موجب پادشاہی تو خلق را برائے چہ پریشان می کنی مگر سر پادشاہی کردن نداری ۔

| | |
|---|---|
| ہماں بہ کہ لشکر بجاں پروری | کہ سلطاں بہ لشکر کند سروری |

ملک گفت موجب گرد آمدن سپاہ و رعیت و لشکر چہ باشد گفت بادشاہ راکرم باید تا بدو گرد آیند و رحمت تا در پناہ دولتش ایمن نشینند ترا ایں ہر دو نیست ۔ مثنوی

বাদশাহ উত্তরে বললেন-তুমি যেমনটি শুনেছ। সর্বসাধারণ তার প্রতি আস্থাবান ছিল। সকলে তাকে সাহায্য করেছে এ কারণে রাজত্ব লাভ করেছেন। উজীর বলল জাহাপনা! জন সাধারণের আস্থা ও সাহায্যই যদি রাজত্ব লাভের কারণ হয় তবে আপনি কেন সর্বসাধারণকে অতিষ্ঠ করছেন? সম্ভবত আপনার রাজত্ব করার খেয়াল নেই।

**পংক্তি ঃ** এটাই উত্তম যে আপনি সৈন্যদিগকে হৃদয় দিয়ে প্রতিপালন করবেন।
÷ কেননা বাদশাহ সৈন্য দ্বারাই বাদশাহী করে।

বাদশাহ বললেন- সৈন্য সামন্ত ও প্রজাদেরকে একত্রিত ও বশীভূত করার উপায় কি! মন্ত্রী বলল- জাহাপনার উচিৎ দয়া করা। তাহলে তারা একত্রিত (বশীভূত) হয়ে যাবে এবং অনুগ্রহ করা চায় যাতে মানুষ নিশ্চিন্তে জীবন যাপন করতে পারে। অথচ এ দুটির কোনটি আপনার মধ্যে নেই।

---

**তাহকীক ঃ** تعصب সহানুভূতি, পক্ষপাতিত্ব। گرد آمدند একত্রিত হয়েছিল। تقویت کردند এস্থলে সাহায্য করেছিল। موجب بادشاهی বাদশাহীর কারণ। سر খেয়াল। همان به এটাই উত্তম। ایمن নির্ভয়ে, নিশ্চিন্তে।

*(পরবর্তী পৃষ্ঠার বাকী টীকা)*

*** যাহ্হাক জনৈক অত্যাচারী বাদশাহর নাম। শাব্দিক অর্থ অধিক হাসুক। যেহেতু এ বাদশাহ মায়ের উদরে চার বছর কাল ছিল। মায়ের পেটেই তার দাঁত উঠে। প্রসব করার সময় হাস্যরত অবস্থায় ছিল। তাই তাকে 'যাহঁহাক' নামকরণ করা হয়। কেউ কেউ বলে তার মাঝে দশটি দোষ ছিল। যেমনঃ ছোট পা, অহংকার, লজ্জাহীন, পেটুক, অত্যাচারী, খারাপ বাচন, বদ আচরণ, গালীদেয়া, নষ্টামী ও বোকামী ইত্যাদি। এসব কিছু এক জনের মধ্যে সমবেত হওয়া হাসির বিষয় বিধায় তাকে যাহ্হাক বলে অভিহিত করা হয়।*

| | |
|---|---|
| نہ کند جور پیشہ سلطانی | کہ نیاید ز گرگ چوپانی |
| پادشاہے کہ طرح ظلم فگند | پائے دیوار ملک خویش نہ کند |

ملک را پند وزیر ناصح موافق طبع مخالف نیامد روئی از سخنش درہم کشید و بزندان فرستاد وبسے برنیامد کہ بنی عمان سلطان بمنازعت برخاستند و بمقاومت لشکر آراستند و ملک پدر خواستند قومے کہ از دست تطاول او بجان رسیدہ بودند و پریشان شدہ بر ایشاں گرد آمدند و تقویت کردند تا ملک از تصرف ایں بدر رفت و برآناں مقرر شد۔

**পংক্তি ঃ** অত্যাচারী কখনো বাদশাহী করতে পারে না। (কেননা সে বাঘের ন্যায়)+ (আর) বাঘ দ্বারা কখনও রক্ষকের কাজ হয় না।✪ যে বাদশাহ্ জুলুমের ভিত্তি স্থাপন করে, + সে নিজেই স্বীয় বাদশাহীর মূলে কুঠারাঘাত করে। (নিজ রাজত্ব নিজেই নষ্ট করে দেয়।) পরামর্শদাতা উজীরের (যুক্তিপূর্ণ) নসীহত বাদশাহ্‌র প্রতিকূল (ভ্রান্ত) মেজাজের অনুকূল। (তথা বাদশার মনঃপূত) হলনা। তিনি তার কথা হতে মুখ ফিরিয়ে নিলেন (বিরক্ত হলেন) এবং উজীরকে পাঠালেন কারাগারে । কয়েক দিনের মধ্যেই বাদশার চাচাত ভাইয়েরা তার সাথে লড়ায়ের জন্য প্রস্তুত হলো। সৈন্য সামন্ত জোগাড় করতঃ তাদের পিতার (পরিত্যাক্ত) রাজত্ব দাবী করল। (এদিকে যে সকল সম্প্রদায় তার অত্যাচারে নিষ্পেষিত ও নিপীড়িত হয়ে বিভিন্ন স্থানে বিক্ষিপ্ত ছিল তারা ওদের সাথে যোগ দিয়ে তাদের শক্তি বৃদ্ধি করল। (যুদ্ধের এক পর্যায়ে) দেশ তার হাত ছাড়া হয়ে গেল এবং রাজ্যের উপর তাদের কর্তৃত্ব প্রতিষ্ঠিত হলো।

---

**তাহকীক** جور پیشہ অত্যাচারী, اسم فاعل ترکیبی। چوپان রাখাল, রক্ষক। طرح ভিত্তি। پند وزیر ناصح উপদেশ দাতা উজীরের উপদেশ। موافقِ طبع مخالف نیامد বাদশাহর পছন্দ হলো না। درہم کشید রাগান্বিত হলো, বিরক্ত হল। زندان কারাগার, জেল খানা। بسے برنیامد বেশীদিন অতিবাহিত হলো না। بنی عمان চাচাত ভাই বোন। منازعت ঝগড়া বিবাদ। مقاومت মুকাবিলা, সংঘর্ষ, প্রতিদ্বন্দ্বিতা। آراستند সাজালেন, (এখানে তৈরী হল) جمع غائب، ماضی مطلق، آراستن م । دست تطاول এ স্থলে অত্যাচারের হাত। تقویت ক্ষমতা যোগান। تَصَرُّف প্রয়োগ। بہ جان رسیدہ অপারগ ছিল, দুর্বল/ অসহায় ছিল। بدر رفت বেরিয়ে গেল।

پادشاهی که روا دارد ستم بر زیردست ✿ دوستدارش روز سختی دشمن زورآور است

با رعیت صلح کن وز جنگ خصم ایمن نشین ✿ زانکه شاهنشاه عادل را رعیت لشکر است

غم زیردستان بخور زینهار ✿ بترس از زبردستی روزگار

**حکایت** پادشاهی با غلامی عجمی در کشتی نشست غلام دیگر دریا را ندیده بود و محنت کشتی نیازموده گریه و زاری آغاز نهاد و لرزه بر اندامش افتاد ملک را عیش ازو منغص بود که طبع نازک تحمل امثال این صورت نه بندد و چاره ندانستند حکیمی دران کشتی بود ملک را گفت اگر فرمان دهی او را بطریقی خاموش گردانم گفت غایت لطف و کرم باشد بفرمود تا غلام را بدریا انداختند

**পংক্তিঃ** যে বাদশাহ প্রজাদের উপর জুলুম-অত্যাচারকে বৈধ রাখে ÷ তার বন্ধুরাও অসময়ে (বিপদের দিন) শক্তিশালী দুষমনে পরিণত হয়। ✿ প্রজাদের সাথে সন্ধি (সৎ ব্যবহার কর) শত্রুর আক্রমণ হতে নির্ভয়ে বসে থাক। ÷ কেননা প্রজারাই ন্যায় পরায়ণ বাদশাহর সৈন্য। ভিন্ন সেনাবাহিনীর প্রয়োজন পড়েনা (প্রজারাই জীবন বাজি রেখে তার পক্ষে লড়বে)। ✿ সর্বদা অধীনস্থদের সহানুভূতির চিন্তা কর ÷ অ-ত্যপর কালের আক্রমণ কে ভয় কর।*

**হেকায়াত (৭) ঃ** জনৈক বাদশাহ এক অনারবী গোলামসহ নৌকায় উপবিষ্ট ছিলেন। গোলাম পূর্বে কখনো সমুদ্র দেখেনি। নৌকা ভ্রমনের কষ্ট ও ভোগ করেনি কখনো। তাই সে ভয়ে কাঁদতে লাগল। এমনকি তার শরীরে কম্পন সৃষ্টি হয়ে গেল। এর দরুন বাদশাহর আনন্দ উপভোগ বিঘ্নিত ও দুর্বিসহ হল। কেননা শাহী মেজাজ এ সব বরদাশত করতে পারে না। (এদিকে) কোন উপায়ও দেখছেন না। নৌকায় ছিল এক বুদ্ধিমান ব্যক্তি। সে বাদশাহকে বললো-যদি হুকুম দেন তাহলে আমি তাকে এক কৌশলে চুপ করিয়ে দেই। বাদশাহ বললেন-তাহলে তো যারপর নাই দয়া ও কৃপা হবে। বুদ্ধিমান লোকটি-

---

**তাহকীক ঃ** کورودارد মূলত ছিল که او روادارد যে বৈধ রাখে। ستم অত্যাচার। زیردست অধীনস্থ। زورآور শক্তিশালী। صلح সন্ধি। ایمن নিরাপদ,নির্ভয়। کشتی জলযান, নৌকা। محنت کشتی নৌকায় আরোহণের কষ্ট। نیازموده পরীক্ষা করেনি। ভোগ করেনি। گریه وزاری কান্নাকাটি। آغاز نهاد আরম্ভ করল। لرزه কম্পন। اندامش তার শরীরের। عیش আরাম, বিলাসিতার জীবন। منغص বিরক্ত, দূর্বিসহ.

*শিক্ষা/উপদেশঃ * উক্ত হেকায়াত দ্বারা বুঝা গেল যে, রাজত্ব বেশীদিন স্থায়ী থাকে না। যে জুলুম অত্যাচার করে তার মদদ পুষ্ট ও আপন জনেরাও তার বিরোধী হয়ে যায়। স্বীয় অধীনস্থদের ব্যাপারে সদা সহানুভূতিশীল হওয়া উচিৎ।*

چند نوبت غوطه خورد ازان پس مویش گرفتند و پیش کشتی آوردند بدو دست در سکان کشتی آویخت
چون برآمد بگوشه بنشست و قرار یافت ملک را عجب آمد پرسید که درین چه حکمت بود گفت از اول محنت
غرق شدن ندیده بود و قدر سلامت کشتی ندانست همچنین قدر عافیت کسی داند که بمصیبتی گرفتار آید

| | | |
|---|---|---|
| معشوق من ست آنکه بنزدیک تو زشت ست | قطعه | اے سیر ترا نان جوین خوش ننماید |
| از دوزخیان پرس که اعراف بهشت ست | | حوران بهشتی را دوزخ بود اعراف |
| با آنکه دو چشم انتظارش بر در | بیت | فرق ست میان آنکه یارش در بر |

ছেলেটিকে সমুদ্রে নিক্ষেপ করতে বললো। মানুষে তাকে (সমুদ্রে নিক্ষেপ করল) সে কয়েকবার পানির মধ্যে হাবুডুবু খেল। এরপর তারা তার মাথার চুল ধরে নৌকার সামনে নিয়ে এলো (বসালো), সে উভয় হাত দ্বারা নৌকার পিছন ভাগে ঝুলতে থাকল (কিছুক্ষণ পরে) যখন সে নৌকায় উঠলো তখন এক কোণে নীরব হয়ে বসে রইল। এদেখে বাদশাহ আশ্চর্য হলেন। জিজ্ঞেস করলেন- এর ভেদ কি? (সে উত্তরে) বলল- আগে সে কখনো পানিতে ডুবার কষ্ট দেখেনি। এবং নৌকায় শান্তিতে বসে থাকার মূল্য সে জানত না। এমনিভাবে- সুস্থতার মূল্য সে বুঝে যে কোন মসীবতে পতিত হয়।

**পংক্তি ঃ** হে তৃপ্ত! রুটি তোমার নিকট ভালো লাগে না।÷ অথচ তোমার নিকট যা খারাপ তা-ই আমার নিকট অত্যন্ত প্রিয়। ✪ বেহেশ্তী হুরদের নিকট আ'রাফ (বেহেশত ও দোযখের মধ্যবর্তীস্থান) দোযখ তুল্য। ÷ অথচ দোযখীদের নিকট জিজ্ঞেস কর। তাদের নিকট তা বেহেশত তুল্য।

✪ ঐ দু ব্যক্তির মাঝে বহু পার্থক্য বিদ্যমান যার একজনের বন্ধু রয়েছে তার কোলের মধ্যে (অতি নিকটে।) ÷ আর অপরজনের চক্ষুদ্বয় রয়েছে সদা বন্ধুর প্রতিক্ষায় দরজার প্রতি অপেক্ষমান। *

---

**তাহকীক ঃ** غایت لطف وکرم যার পর নাই দয়া ও কৃপা, অত্যন্ত দয়া। چندنوبت কয়েক বার। غوطه হাবুডুবু। ازان پس এর পর, অতঃপর। سکان বৈঠা, অবস্থানকারীগণ। بگوشه কোণে, পার্শ্বে। قراریافت স্থির হয়ে থাকল। غرق ডুবে যাওয়া, নিমজ্জিত হওয়া। گرفتار লিপ্ত,আবদ্ধ। سیر তৃপ্ত ব্যক্তি, পেটুক। نان جوین যবের রুটি। زشت খারাপ। حور - حوران এর বহুবচন হুরগণ (দীর্ঘ নয়না, কৃষ্ণ কেশী, সাদা/ সোনালী বর্ণের মনোহরী জান্নাতী পুরুষের রমনী) اعراف। বেহেশ্ত ও দোযখের মাঝামাঝি একটি স্থানের নাম।

*শিক্ষা/উপদেশঃ *যে কোন কাজে বুদ্ধিমান, জ্ঞানী ও বিচক্ষণ লোকদের সাথে পরামর্শ করা উচিৎ। স্বীয় মতামতের উপর নির্ভর করে কোন কাজ করা ঠিকনয়। পবিত্র কুরআন ও*

حکایت (۸) یکے از ملوکِ عجم رنجور بود در حالتِ پیری امید زندگانی قطع کردہ کہ سوارے از در درآمد و بشارت داد کہ فلاں قلعہ را بدولتِ خداوند بکشادیم و دشمنان اسیر آمدند و سپاہ و رعیتِ آں طرف بجملگی مطیع فرماں گشتند ملک نفسے سرد برآورد و گفت ایں مژدہ مرا نیست دشمنانم راست یعنی وارثانِ مملکت۔ قطعہ

| | |
|---|---|
| دریں امید بسر شد دریغ عمر عزیز | کہ آنچہ در دلم ست از درم فراز آید |
| امید بستہ برآمد ولے چہ فائدہ زانکہ | امید نیست کہ عمر گذشتہ باز آید |
| کوس رحلت بکوفت دستِ اجل | اے دو چشمم وداعِ سر بکنید |

**হেকায়াত (৮) ঃ** জনৈক অনারবী বাদশাহ্ বৃদ্ধ বয়সে রোগাক্রান্ত হয়ে পড়লেন এবং জীবনের আশা ত্যাগ করলেন। এমনি সময় এক অশ্বারোহী সৈন্য দরজা দিয়ে প্রবেশ করল এবং সুসংবাদ দিল যে, আপনার বদৌলতে আমরা অমুক দুর্গ জয় করেছি। শত্রুদেরকে বন্দী করা হয়েছে এবং ঐ এলাকার সকল সৈন্য ও প্রজা (হুজুরের) বশ্যতা স্বীকার করেছে। বাদশাহ এক ঠান্ডা নিঃশ্বাস ফেলে বললেন- এ শুভসংবাদ আমার জন্য নয় বরং আমার শত্রুদের জন্য। অর্থাৎ রাজ্যের উত্তরাধিকারীদের জন্য।

**পংক্তিঃ** আফ্‌সোস! এ আশায় আমার প্রিয় জীবনটা শেষ হয়ে গেল + যে সব, আশা আমার অন্তরে রয়েছে তা যেন দরজা দিয়ে আমার সামনে এসে যায় (অর্থাৎ অন্তরের কোন আশা যেন অপুরণ না থাকে।) ✪ যে বাসনা (আমার হৃদয়ে) ছিল তা পূর্ণ হয়ে গেছে কিন্তু এতে ফায়দা কি? কেননা + এ আশা তো নেই যে অতীত জীবন ফিরে আসবে। ✪ মৃত্যুর হাত বিদায়ী ঘন্টা বাজিয়েছে।+ হে মোর চক্ষুদ্বয়! আমার মাথাকে বিদায় দিয়ে দাও।

---

**তাহকীক ঃ** حالت پیری বৃদ্ধাবস্থা, বার্দ্ধক্য। امیدزندگانی قطع کرد জীবনের আশা বাদ দিয়েছে। بشارت সুসংবাদ। قلعہ দুর্গ। بکشادیم জয় করেছি। بہ جملگی সবাই। نَفَسے سرد ঠান্ডা নিঃশ্বাস। مژدہ খোশখবরী, শুভবার্তা। دشمنانم راست আমার শত্রুদের জন্য। بسر شد অতিবাহিত হয়ে গেছে, শেষ হয়ে গেছে। دریغ আফ্‌সোস। دلم আমার অন্তর। ازدرم আমার দরজা দিয়ে। فراز খোলা, প্রসারিত। کوس ডংকা, বড় ঢোল। رحلت যাত্রা, প্রস্থান। بکوفت চূর্ণকরে দিয়েছে, এস্থলে বাজিয়েছে। اجل মউত। وداع বিদায়।

.......................................................................

*(পূর্ব পৃষ্ঠার বাকী অংশ) হাদীসেও এ ব্যাপারে বেশ গুরুত্বারোপ করা হয়েছে। দ্বিতীয়তঃ যে কোন নিয়ামত হাত ছাড়া হওয়ার পূর্বেই তার মূল্যায়ন করা উচিৎ। নতুবা পরে শত আফসোস করেও কোন কাজ হবে না।*

| | | |
|---|---|---|
| اے کف دست و ساعد و بازو | قطعه | ہمہ تودیع یک دیگر بکنید |
| بر من اوفتادہ دشمن کام | | آخر اے دوستاں گذر بکنید |
| روزگارم بشد بناوانی | | من نکردم شما حذر بکنید |

حکایت (۹) ہرمز را گفتند از وزیران پدر چہ خطا دیدی کہ بند فرمودی گفت گناہے معلوم نکردم ولیکن بیقین دانستم کہ مہابت من در دل ایشاں بیکراں ست و بر عہد من اعتماد کلی ندارند ترسیم کہ از بیم گزند خویش آہنگ ہلاک من کنند پس قول حکما را کار بستم کہ گفتہ اند۔

✪ হে আমার হাতের তালু, কব্জি ও বাহু ÷ তোমরা প্রত্যেকে একে অপরকে বিদায় প্রদান কর।

✪ আমার উপর শত্রুর বাসনা পূর্ণ হয়েছে, ÷ অতএব হে আমার বন্ধুগণ! পরিশেষে আমাকে ক্ষমা করে দাও।

✪ আমার জীবন তো মূর্খতার অন্ধকারে (নাফরমানীতে) অতিবাহিত হয়ে গেল। ÷ আমি মহামূল্যবান জীবনে কিছুই করতে পারলাম না। তবে তোমরা (নাফরমানী হতে) বিরত থাকো ও ভয় করে চলো।*

**হেকায়াত (৯) ঃ** মানুষে বাদশাহ হুরমুজকে জিজ্ঞেস করেছিল যে, আপনি আপনার পিতার উজীরগণের মধ্যে কি অন্যায় দেখলেন যদ্দরুন তাদেরকে বন্দী করলেন? হুরমুজ বললেন- তেমন কোন অপরাধ আমার জানা নেই তবে আমি নিশ্চিতভাবে জেনেছি – তাদের অন্তরে আমার ভীষণ ভয় রয়েছে এবং তারা আমার পদ তথা হুকুমাতের উপর পূর্ণভরসা রাখেনা। (তাই আমি আশংকা করছি যে তারা) নিজেদের হালাক হওয়ার ভয়ে আমার ধ্বংসের ইচ্ছা করতে পারে। এ কারণে আমি জ্ঞানীদের কথা অনুযায়ী কাজ করেছি। কেননা তারা বলেছেন–

---

**তাহকীক ঃ** کف دست হাতের তালু। ساعد কব্জি। بازو বাহু। تودیع বিদায় প্রদান করা। رنجور অসুস্থ, রুগ্ন। دشمن کام শত্রুর বাসনা। گذر ক্ষমা। روزگار. আমার সময়। بنادانی মূর্খতার মধ্যে। حذر সতর্ক। هرمز নওশেরোয়া বাদশাহর ছেলে। بندفرمودی বন্দী করেছেন। مهابت ভয়। پیکران অত্যন্ত, অত্যাধিক। اعتماد کلی পূর্ণ, ভরসা। بیم ভয়। گزندخویش নিজের ধ্বংস।

*শিক্ষা/ উপদেশঃ *রাজা বাদশাহ ও পার্থিব ক্ষমতা লিপ্সু গণের উচিৎ যে নশ্বর এ পৃথিবীর মায়া মমতা ও কামনা বাসনা পরিত্যাগ করে পরকালের জীবনের পাথেয় সংগ্রহে সচেষ্ট থাকা। কেননা একদিন সবাইকে এ সকল ক্ষমতা, সম্পদ ও ঐশ্বর্য ত্যাগ করে শুণ্য হস্তে প্রস্থান করতে হবে। আর অর্জিত ও উপার্জিত সবকিছু চলে যাবে অন্যের কাছে। অতএব পরকালে যেন আফসোসের আঙ্গুল কামড়াতে না হয়।*

— ৩

| | |
|---|---|
| ازاں کز تو ترسد بترس اے حکیم | وگر با چنو صد برائی بہ جنگ |
| ازاں مار بر پائے راعی زند | کہ ترسد سرش را بکوبد بسنگ |
| نہ بینی کہ چوں گربہ عاجز شود | برآرد بہ چنگال چشم پلنگ |

حکایت (۱۰) بر بالینِ تربتِ یحیٰی پیغمبر علیہ السّلام معتکف بودم در جامع دمشق کہ یکے از ملوکِ عرب کہ بہ بے انصافی منسوب بود درآمد نماز و دعا کرد و حاجت خواست۔

| | |
|---|---|
| درویش و غنی بندۂ ایں خاکِ درند | وانانکہ غنی ترند محتاج ترند |

**পংক্তিঃ** হে জ্ঞানী! যে তোমাকে ভয় করে তুমিও তাকে ভয় কর÷ যদিও তুমি তার সাথে যুদ্ধে শতবার ও জয়ী হও। ✪ কারণ ঐ সাপ রাখালের পায়ে দংশন করে÷ যার প্রস্তর খন্ড দ্বারা সে তার মাথা চূর্ণ বিচূর্ণ করে দেয়ার আশংকা করে।

✪ তুমি কি দেখনি যখন বিড়াল নিরুপায় হয়ে যায়÷তখন থাবা দিয়ে নেকড়ে বাঘের চক্ষু বের করে নিয়ে আসে। *

**হেকায়াত (১০) ঃ** হযরত শেখ সাদী (রঃ) বলেন) এক সময়ে আমি দামেস্ক নগরীর জামে মসজিদে হযরত ইয়াহ্ইয়া (আঃ) এর কবরের শিয়রে এ'তেকাফরতঃ ছিলাম। এমনি সময় আরবের বাদশাগণের মধ্য হতে অত্যাচারী বাদশাহরূপে খ্যাত এক বাদশাহ্ কবরের পার্শ্বে এসে উপস্থিত হলেন। তিনি নামাজ আদায় করতঃ দোয়া করলেন। অতঃপর (আল্লাহর নিকট নিজের বাসনা পুর্ণ হবার জন্য) প্রার্থনা করতে লাগলেন।

**পংক্তি ঃ** ধনী গরীব নির্বিশেষে সকলেই এ দরবারের মাটির গোলাম÷ বরং যে বেশী ধনী সে অধিক মুখাপেক্ষী।

---

**তাহকীক ঃ** ازاں کزتو মূলত ছিল ازآں کہ ازتو তার থেকে যে তোমাকে। چنو মূলত ছিল چوں او তার ন্যায়। صد برای শতবার তুমি আসবে, জয়ী হবে। راعی রাখাল। زند মারে, এস্থলে দংশন করে। مضارع - واحد غائب زدن - م। بکوبد অর্থ চূর্ণ করবে مضارع - واحد غائب - کوبیدن کوفتن م। بہ چنگال থাবা দ্বারা। پلنگ বাঘ। بالین تربت কবরের শিয়রে।

*শিক্ষা/উপদেশঃ * যে তোমাকে ভয় করে তুমি ও তাকে ভয় কর। হতে পারে যে, সে নিজের ধ্বংসের ভয়ে একদিন তোমাকেই ধ্বংস করে বসবে। কেননা দেখা যায় যে যখন কেও নিজের জীবন হতে নিরাশ হয়ে যায় তখন অপরকে হত্যা করতে দ্বিধাবোধ করে না। দ্বিতীয়তঃ সাধারণ শত্রুকেও কখনো ছোট মনে করা উচিৎ নয়। কেননা সাধারণেও অনেক সময় অসাধারণ কাজ করে বসে।*

آں گاہ مرا گفت از انجا کہ ہمت درویشان ست و صدق معاملۂ ایشاں خاطرے ہمراہ من کنید کہ از دشمنے صعب اندیشناکم گفتمش بر رعیت ضعیف رحمت کن تا از دشمنے قوی زحمت نہ بینی۔

| | |
|---|---|
| بازوانِ توانا و قوتِ سر دست | خطاست پنجۂ مسکینِ ناتواں بشکست |
| نترسید آنکہ بر افتادگاں نہ بخشاید | کہ گر ز پائے در آید کسش نگیرد دست |
| ہر آنکہ تخم بدی کشت و چشم نیکی داشت | دماغ بیہدہ پخت و خیالِ باطل بست |
| ز گوش پنبہ بروں آر و دادِ خلق بدہ | و گر تو می ندہی داد روزِ دادے ہست |

হযরত শেখ সা'দী (রঃ) বলেন- ঐ সময় তিনি আমাকে বললেন- হুজুর! যেহেতু সাধকদের তাওয়াজ্জুহ, দু'আ এবং (আল্লাহর সাথে) তাদের মুয়ামালার সত্যতা প্রসিদ্ধ। অতএব অনুগ্রহ করতঃ আমার প্রতি একটু দয়ার দৃষ্টি করুন। কেননা আমি এক চরম শত্রুর আশংকা করছি। হযরত শেখসা'দী (রঃ) বলেন – আমি তাকে বললাম-গরীব দুর্বল প্রজাদের প্রতি দয়া কর তাহলে প্রবল শত্রুদের থেকে কোন কষ্ট/ বিপদ দেখবে না। এবং আল্লাহ তোমার প্রতি সদয় হবেন।

**পংক্তি ঃ** বাহুবল ও শক্তির দাপটে + অনাথ মিসকীনের শক্তি দমন করা ভুল।
✪ সে মূলতঃ এ ভয় করে না যে, যদি কখন ও সে অপারগ-দুর্বল হয়ে যায় (তখন) + কেউ তার হাত ধরবে না। সাহায্য করবে না।

✪ যে ব্যক্তি অন্যায়ের বীজ বপন করে ভালোর আশা করে + সে অনর্থক দেমাগ খাটায় (চিন্তা করে)।

✪ অতএব তোমরা কান হতে তুলা বের কর এবং আল্লাহর সৃষ্টজীবের প্রতি অনুগ্রহ কর। + আর যদি তুমি তাদের প্রতি ইনসাফ না কর তবে ইনসাফের একটিদিন (নির্ধারিত) আছে (জেনো)। (অর্থাৎ কিয়ামতের দিন তোমাকে এর প্রতিশোধ অবশ্যই গ্রহণ করতে হবে।)

---

**তাহকীক ঃ** از آنجا ঐ স্থান হইতে, এস্থলে এ কারণে। ہمت দুঃখ, কষ্ট, সাহস, ইচ্ছা। আবার কখনো কখনো দোয়ার অর্থে ব্যবহৃত হয়। صدق معاملہ آناں আল্লাহর সাথে তাদের মুয়ামালার সত্যতা (সুবিদিত)। خاطرے অন্তর, এখানে তাওয়াজ্জুহ। زحمت কষ্ট, বিপদ। بازوانِ تواں শক্ত বাহু। قوّتِ سرِ دست হাতের পাঞ্জার শক্তি। مسکینِ ناتواں দুর্বল, মিসকীন। زپائے در اید মুরাদ যদি অপরাগ হয়ে যায়। تخم بدی অন্যায়ের বীজ। کشت বপন করেছে। دماغ بیہودہ پخت অনর্থক চিন্তাকরা, দেমাগ খরচ করা। زگوش মূলত ছিল- ازگوش কান হতে। پنبہ তুলা। بیروں آر বের করে আনো। دادِ خلق بدہ মানুষকে ইন্‌সাফ কর। روزداد ইন্‌সাফের দিন (কিয়ামতের দিন)।

بنی آدم اعضائے یک دیگرند ۔ کہ در آفرینش ز یک جوہرند
چوں عضوے بدرد آورد روزگار ۔ دگر عضوہا را نہ ماند قرار
تو کز محنتِ دیگراں بے غمی ۔ نہ شاید کہ نامت نہند آدمی

(۱۱)
**حکایت**۔ درویشے مستجاب الدعوات در بغداد پدید آمد حجاج یوسف را خبر کردند بخواندش وگفت دُعائے خیرے برمن کن گفت خدایا جانش بستاں گفت از بہرِ خدا ایں چہ دعاست گفت ایں دُعائے خیرست ترا و جملہ مسلماناں را۔

**পংক্তি ঃ** আদম সন্তানেরা পরস্পরে একে অপরের সাথে অঙ্গাঅঙ্গিভাবে জড়িত। ÷ কেননা মূলতঃ সবাই এক জাত হতে সৃষ্ট। (অর্থাৎ আদম (আঃ) হতেই সবারই জন্ম।) ✪ যখন কাল এক অঙ্গে কষ্ট দেয় (অর্থাৎ কোন অঙ্গে যন্ত্রণা বা ব্যথা আরম্ভ হয়) ÷ তখন অন্যান্য অংগগুলো স্থির থাকে না। (বরং অস্থির হয়ে পড়ে। ✪ অন্যের ব্যথায় যদি তুমি বেপরওয়া (ব্যথাহীন) থাক (অন্যের ব্যথায় ব্যথীত না হও) ÷ তাহলে মানুষের সূচীতে তোমার নাম রাখা সমীচীন নয়। *

**হেকায়াত (১১) ঃ** মুস্তাজাবুদ দা'ওয়াত (যার দু'আ আল্লাহর দরবারে সদা কবুল এমন) এক দরবেশ বাগদাদ নগরীতে আসল। লোকেরা (প্রসিদ্ধ জালিম বাদশাহ্) হাজ্জাজ বিন ইউসুফ কে তা অবহিত করল। (হাজ্জাজ তাকে তলব করল এবং বলল- আমার জন্য) একটু নেক দু'আ করুন। দরবেশ দু'আ করলো হে খোদা! এর প্রাণ নিয়ে নাও (জীবন লীলা শেষ করে দাও) হাজ্জাজ বলল- আল্লাহর ওয়াস্তে বলুন - এ কেমন ধরনের নেক দু'আ হল (দরবেশ বলল- এ দু'আ আপনার জন্য ও উত্তম এবং সমস্ত মুসলিমের জন্য ও উত্তম (কারণ আপনার অন্তর্ধানে আপনার এবং সমস্ত দেশ বাসীর জন্য কল্যাণ নিহিত। তাতে একদিকে আপনি জুলুম হতে মুক্তি লাভ করবেন। অন্যদিকে জনসাধারণ ও আপনার উৎপীড়ন হতে রক্ষা পাবে।)

---

**তাহ্কীক ঃ** اعضائے یک دیگرند একে অপরের অঙ্গ অর্থাৎ অঙ্গঅঙ্গিভাবে জড়িত। افرینش তার জন্ম। جوهر স্বত্তা, জাত। درد ব্যথা, কষ্ট। محنت دیگران অন্যদের কষ্টে। بے غمی নিশ্চিন্ততা আর نہ হলে বেপরোয়া উদ্দেশ্য। شاید সমীচীন নয়, অনুচিত। مُستجاب الدعوات যার দু'আ আল্লাহর দরবারে সর্বদা কবুল হয় এমন ব্যক্তি। بغداد ইরাকের রাজধানী। حجاج بن یوسف ইউসুফের ছেলে প্রসিদ্ধ জালিম বাদ্শাহ্। কথিত আছে যে সে অন্যায়ভাবে(৭০,০০০) সত্তর হাজার নারী পুরুষ কে হত্যা করেছে। কোরআন শরীফে তিনিই প্রথম اعراب যোগ করেন। بخواندش হাজ্জাজ তাকে ডাকলেন। بستان নিয়ে নাও।

---

*শিক্ষা/উপদেশঃ *বাদশাহ্ তথা উপরস্থ ব্যক্তিবর্গের জন্য অধীনস্থ সকল প্রজা, খোদাভীরু ও পরহেযগারদের প্রতি অনুগ্রহ করা উচিৎ। তাদের সাথে সদাচরণ করবে। বিশেষ করে আল্লাহ ওয়ালাগণের সাথে সম্পর্ক এবং তাদের থেকে সৎ পরামর্শ গ্রহণ করবে।*

| | | |
|---|---|---|
| ای زبردست زیردست آزار | قطعه | گرم تا کی بماند این بازار |
| بچه کار آیدت جهانداری | | مُردنت به که مردُم آزاری |

(۱۲)

**حکایت** یکے از ملوک بے انصاف پارسائے را پُرسید کدام عبادت فاضل تر است گفت ترا خواب نیمروز تا دراں یک نَفَس خلق را نیازاری۔

| | | |
|---|---|---|
| ظالمے را خفتہ دیدم نیم روز | نظم | گفتم ایں فتنہ ست خوابش بُردہ بہ |
| وانکہ خوابش بہتر از بیداریست | | آں چناں بد زندگانی مُردہ بہ |

**পংক্তিঃ** হে পরাক্রমশালী! হে অধীনস্থদের/দুর্বলদের কষ্ট দানকারী! + তোমার এ জুলুম-অত্যাচারের বাজার কতদিন গরম থাকবে? (অর্থাৎ তোমার এ ক্ষমতা বাহাদূরী পৃথিবীতে কত দিন টিকে থাকবে?)

✪ এ বাদশাহী তোমার কোন কাজে আসবে? + মানুষকে কষ্ট দেওয়ার চেয়ে তোমার মরে যাওয়াই উত্তম।

**হেকায়াত (১২)ঃ** এক অত্যাচারী বাদ্‌শাহ জনৈক দরবেশ কে জিজ্ঞেস করলেন – কোন্‌ ইবাদত সর্বোৎকৃষ্ট? (দরবেশ বললেন- তোমার জন্যে অর্ধ দিন ঘুমানো (উত্তম ইবাদত)। যাতে ঐ সময়ে (তুমি মানুষকে কষ্ট দিতে না পারো। (কেননা মানুষকে কষ্ট দেয়া মহাপাপ। আর পাপ থেকে বিরত থাকা ই একটা ইবাদত। অপরদিকে মানুষ কিছুক্ষণের জন্য তার জুলুম হতে নিষ্কৃতি পেলো এটাও সওয়াব।)

**পংক্তিঃ** এক অত্যাচারীকে আমি দ্বিপ্রহরে ঘুমন্ত দেখলাম। (মনে মনে) বললাম- এ ব্যক্তি ফেৎনা সৃষ্টিকারী। অতএব তার নিদ্রা উত্তম কাজের দিকে (কেননা এখন সে গোনা মুক্ত রয়েছে এবং মানুষ তার থেকেও শান্তিতে রয়েছে। + যার নিদ্রা জাগ্রত অবস্থা হতে উত্তম। + এ ধরনের খারাপ জীবন ধারনের চেয়ে চুপ থাকা শ্রেয়। **

---

**তাহ্‌কীক ঃ** زبردست ক্ষমতাধর, শক্তিশালী। زیر دست অধীনস্থ, দুর্বল। تا کے بماند কত দিন থাকবে। جهانداری বাদশাহী। مردنت তোমার মউত। به উত্তম। مردم ازاری মানুষকে কষ্ট দেয়া। پارسائے জনৈক পরহেযগার, খোদাভীরু। فاضل تر সর্বোৎকৃষ্ট, অতি উত্তম। نیمروز অর্ধ দিবস। نَفَس শ্বাস।

.................................................................

*শিক্ষা/উপদেশ ঃ * আল্লাহর মাখলুকের প্রতি যারা জুলুম করে তাদের জুলমের রাজত্ব কায়েম হওয়ার জন্য দোয়া করা ঠিক নয়। দ্বিতীয়তঃ জালিমের সামনে হক কথা বলতে দ্বিধাবোধ করা ঠিক নয়। হাদিসের দৃষ্টিতে এটা উত্তম জিহাদও বটে। জুলুম নিপীড়ন করে সফলতা অর্জন করা যায় না। ন্যায় নীতি ও নিষ্ঠার দ্বারা দুনিয়া ও আখিরাতের কামিয়াবী অর্জন করা সহজ হয়।* (বাকী পঃ পৃঃ দ্রঃ)

(۱۳)

**حکایت** - یکے از ملوک شنیدم کہ شبے در عشرت روز کردہ بود و در پایانِ مستی می گفت۔

| | |
|---|---|
| مارا بجہاں خوشتر ازیں یکدم نیست | کز نیک و بد اندیشہ و از کس غم نیست |

درویشے برہنہ بسرما خفتہ بود گفت۔ بیت۔

| | |
|---|---|
| اے آنکہ باقبالِ تو در عالم نیست | گیرم کہ غمت نیست غمِ ما ہم نیست |

ملک را خوش آمد صرۂ ہزار دینار از روزن بیروں کرد و گفت دامن بدار اے درویش گفت دامن از کجا آرم کہ جامہ ندارم ملک را بر ضعفِ حالِ او رحمت زیادت شد و خلعتے برآں مزید کرد و پیش درویش

হেকায়াত (১৩) ঃ হযরত শেখ সা'দী (রঃ) বলেন! জনৈক বাদশাহ সম্বন্ধে শুনেছি যে, তিনি একরাত আমোদ প্রমোদের মত্ততায় ভোর করে ফেললেন। অত্যন্ত মাতাল অবস্থায় মনের আনন্দে বলতেছিলেন-

পংক্তি ঃ দুনিয়াতে আমার এ সময়ের চেয়ে উত্তম কোন সময় নেই ÷ কেননা এখন ভালো মন্দের কোন ফিকির নেই এবং কারো ব্যাপারে কোন চিন্তা নেই''। এক ফকীর বালাখানার বাইরে শীতে বস্ত্রহীন অবস্থায় শুয়েছিল। বাদশার কথা শুনে বললো-

পংক্তিঃ হে শাহানশাহ! দুনিয়াতে কেউ আপনার ন্যায় সৌভাগ্যশালী নেই ÷ আমি মেনে নিলাম যে, আপনার (নিজের ব্যাপারে) কোন চিন্তা নেই। তবে কি আমাদের (ন্যায় নিঃস্ব অসহায়দের) ব্যাপারে ও কোন চিন্তা-ভাবনা নেই।

দরবেশের কথা বাদশার পছন্দ হল (অন্তরে রেখাপাত করল, তাই)। এক হাজার স্বর্ণমুদ্রার একটি থলে জানালা দিয়ে বের করে ধরে বললেন- ফকীর (জামার) আঁচল বাড়িয়ে দাঁও। দরবেশ বলল-আঁচল পাব কোথায়? জামা-ই তো নেই। বাদশার অন্তরে তার দুরাবস্থার উপর দয়া হল। (ঐ মুদ্রার সাথে) একটি মূল্যবান পোশাক ও বৃদ্ধিকরে তা ফকীরের সামনে পাঠিয়ে দিলেন।

---

**তাহকীক** ঃعشرت আমোদ-প্রমোদ। روزکردہ بود সকাল করল, উদ্দেশ্য সকাল পর্যন্ত ব্যস্ত থাকল। پایانِ مستی ঘোর নিশাথ অবস্থায়। خوشتر অধিক আনন্দ। درویش ফকীর, ভিক্ষুক। মূলত درویز ছিল যা درآویز হতে উদগত; দরজায় ধর্ণাধারী। ازیں یکدم এক মুহূর্ত হতে। اندیشہ চিন্তা, ভয়। برہنہ উলংগ, বিবস্ত্র। بسرما শীতের মাঝে। اقبال উন্নতি, সৌভাগ্য। صُرّہ টাকার থলে, ছোট বড় উভয়টার জন্যে ব্যবহার হয়। روزن জানালা بیروں کرد বের করল। آرم আনব। خلعتے পোষাক, লেবাস যা আমীর-বাদশাহ বা বুজুর্গদের পক্ষ থেকে নিদর্শন স্বরূপ দেয়া হয়। خلعت بفتح خاء ভুল بکسر الخا সঠিক।

*(পূর্ব পৃষ্ঠার বাকী অংশ) ** উক্ত ঘটনা হতে এ শিক্ষা/উপদেশ মিলে যে, বাদশাহ বা জনপ্রতিনিধির জন্য সর্বোত্তম ইবাদত ও কর্তব্য হল ন্যায়, ইনসাফ, সাম্য- সততা, সম্প্রতি ও ভ্রাতৃত্ববোধ ইত্যাদি প্রতিষ্ঠা করা। পক্ষান্তরে অত্যাচারীর জন্য সর্বোত্তম কাজ হল নিদ্রা যাওয়া তথা অত্যাচার হতে বিরত থাকা। কারণ কমপক্ষে ঐ মূহুর্তটাতো মানুষ তার অত্যাচার হতে রক্ষা পাবে। সুতরাং তার জাগ্রত থাকাটাই মানুষের উৎপীড়ন।*

فرستاد درویش آں نقد وجنس را باندک مدت بخورد و پریشان کرد و باز آمد۔ بیت

| | |
|---|---|
| قرار در کف آزادگان نگیرد مال | نہ صبر در دل عاشق نہ آب در غربال |

درحالتے کہ ملک را پروائے او نبود حال بگفتند بہم برآمد و روی ازو درہم کشید و ازینجا گفتہ اند اصحاب فطنت وخبرت کہ از حدت وصولت پادشاہان برحذر باید بودن کہ غالب ہمت ایشاں بمعظمات امور مملکت متعلق باشد وتحمل ازدحام عوام نہ کنند۔

| | |
|---|---|
| حرامش بود نعمت پادشاہ | کہ ہنگام فرصت ندارد نگاہ |
| مجال سخن تا نہ بینی زپیش | بہ بیہودہ گفتن مبر قدر خویش |

ফকীর টাকা-পয়সা অল্প দিনেই খরচ করে ফেলল। (অপব্যয় করে উড়িয়ে দিল।) পুনরায় ঐ বাদশার নিকট আসল।

পংক্তি ঃ স্বাধীন চেতা-ভবঘুরে মানুষের হাতে মাল স্থায়ী থাকেনা।+ (যেমন) প্রেমিকের অন্তরে থাকেনা ধৈর্য্য এবং চালনীতে থাকেনা পানি। (তেমনিভাবে ফকীর দরবেশদের হাতে মাল থাকতে পারে না)।

তার ব্যাপারে যখন বাদশাহর কোন লক্ষ্য বা ভ্রুক্ষেপই ছিল না সে মূহুর্তে দরবারী গণ বাদশাহর নিকট তার অবস্থা জানালো। বাদশাহ এতে রাগান্বিত হলেন, এবং মুখ ফিরিয়ে নিলেন। (এ থেকে শিক্ষা গ্রহণ করে) জ্ঞানী-গুণীও বিচক্ষণ ব্যক্তিগণ বলেছেন যে, "রাজা বাদশাহগণের উগ্রতা ও ক্রোধ থেকে খুব হুশিয়ার থাকা চায়। কেননা তাদের বেশীরভাগ চিন্তা ফিকির রাজ্যের বড় বড় কাজের সহিত সংশ্লিষ্ট থাকে। জনসাধারণের ভীড় (ঝামেলা) তাঁরা বরদাশ্‌ত করেন না।

পংক্তি ঃ ঐ ব্যক্তির জন্য বাদশাহর নেয়ামত হারাম + যে (বাদশাহর) অবসর সময়ের প্রতি লক্ষ্য রাখে না (বরং যে কোন সময়ে এসে বাদশাহকে বিরক্ত করে। যতক্ষণ পর্যন্ত কথা বলার সুযোগ না দেয় (ততক্ষণ পর্যন্ত) + অনর্থক কথা বলে নিজের মান সম্মানকে বরবাদ করো না। (অর্থাৎ সুযোগ পেলে কথা বল নতুবা চুপ থাক। অনর্থক কথা বলে নিজেকে বেইজ্জতী করোনা।)

---

**তাহকীক ঃ** نقد টাকা কড়ি, সোনা, গয়না। جنس ধরন, জাতীয়, যার অর্থের মাঝে কোন বস্তুর অনেক সদস্য বিদ্যমান থাকে তাকে جنس বলা হয়। باندك مُدّت অল্প দিনে। غربال চাল্‌নী। درحالتے যে অবস্থায়। پروائے ভ্রুক্ষেপ, খেয়াল। بهم برآمد রাগ হয়ে গেল। ازینجا- এ স্থলে এ কারণে। اصحاب فَطنت وخُبْرت জ্ঞানী ও বিজ্ঞ জনেরা।حدت, তীক্ষ্ম এ স্থলে ক্রোধ উদ্দেশ্য। صَولت দবদবা, জাঁকজমক। بُرحذر بايد بودن সতর্ক থাকা চায়। غالب همّت বেশীরভাগ লক্ষ্য। بمُعظّماتِ امور বড় বড় কাজ।

گفت این گدائے شوخ چشم مبذر را کہ چندیں نعمت بچندیں مدت برانداخت برانید کہ
خزینۂ بیت المال لقمۂ مساکین ست نہ طعمۂ اخوان الشیاطین ۔ بیت

| | |
|---|---|
| ابلہے کو روز روشن شمع کافوری نہد | زود بینی کش بشب روغن نہ باشد در چراغ |

یکے از وزرائے ناصح گفت اے خداوند مصلحت آں می بینم کہ چنیں کساں را وجہ کفاف بتفاریق
مجرا دارند تا در نفقۂ اسراف نہ کنند اما آنچہ فرمودی از زجر و منع مناسب ارباب ہمت
نیست کہ یکے را بلطف امیدوار گردانیدن و باز بنومیدی خستہ کردن ۔ نظم

| | |
|---|---|
| بروئے خود در طمّاع باز نتواں کرد | چو باز شد بدرشتی فراز نتواں کرد |

বাদশাহ্ বললেন- এ লজ্জাহীন অপব্যয়কারী ফকীর কে যে এতগুলো সম্পদ এত অল্প সময়ে শেষ করে ফেললো বের করে দাও।বাইতুল মালের (রাজ কোষের) ভান্ডার মিস্‌কীনদের আহার/ভোগের জন্য-শয়তানের সহচরদের (ভাইদের) জন্য নয়।

**পংক্তি ঃ** যে আহ্‌মক দিনের আলোয় কাফুরী বাতি (প্রদ্বীপ) রাখে (জ্বালায়)। + তুমি শিঘ্রই দেখবে রাতে তার চেরাগে তৈল থাকবে না। (অর্থাৎ অপব্যয়ের কারণে অতি শিঘ্রই সে গরীব ও নিঃস্ব হয়ে যাবে।)

উজিরদের মধ্য হতে মহানুভব এক উজির বলল- হুজুর! আমি এটাই সমীচীন মনে করছি যে, এ ধরনের মানুষের জন্য দৈনন্দিন সামান্যভাতা নির্দিষ্ট করা হোক যাতে তারা অপচয় করতে না পারে। আর জাহাঁপানা তাকে ধমক ও বের করে দেয়ার যে আদেশ দিলেন তা মহানুভব ব্যক্তিগণের জন্য সমীচীন নয়। অর্থাৎ একজনকে করুণার দ্বারা আশাবাদী করা অতঃপর নিরাশার দ্বারা (অন্তরে) আঘাত হানা (ঠিক নয়)।

**পংক্তি ঃ** স্বীয় চেহারার প্রতি লোভী ব্যক্তিদের জন্য দরজা খোলা উচিত নয়। তবে যখন খোলাই হল তখন নির্মমতার সাথে তা বন্ধ করা ঠিক নয়। (অকর্ম পরমুখাপেক্ষী লোভীদেরকে প্রথম হতেই কিছু না দেয়া ভাল, না দেওয়া চাই। তবে একবার দিয়ে আশাবাদী করে পরে সম্পূর্ণ নিরাশ করা উচিত নয়।

---

**তাহকীক ঃ** گدا ফকির, দরবেশ, ভিক্ষুক। شوخ چشم লজ্জাহীন। خِزانه بکسر خاء সঠিক. بفتح خاء মাশহুর তবে ভুল বহুঃ خزاین ধন ভান্ডার, গচ্ছিত মূল্যবান সম্পদ। طُعمه খোরাক। اخوان الشیاطین শয়তানের সহচর, ভাইগণ। ناصح সদুপদেশ দাতা, কল্যাণকামী, মহানুভব। کفاف দৈনন্দিন জীবন নির্বাহ উপযোগী খরচাদি। بتفاریق কিছু, সামান্য, ভাংতি। مجرا জারী। نفقه খরচ, ভরণ-পোষণ। اِسراف অপব্যয়। طمّاع লোভী। بدرشتی কঠোরতা দ্বারা।

| | | |
|---|---|---|
| کس نہ بیند کہ تشنگان حجاز | قطعہ : | بر لبِ آبِ شور گرد آیند |
| ہر کجا چشمۂ بود شیریں | | مردم و مرغ و مور گرد آیند |

**حکایت** (۱۴) - یکے از پادشاہانِ پیشیں در رعایتِ مملکت سستی کردے و لشکر را بسختی داشتے لاجرم دشمنے صعب روئے نمود ہمہ پشت دادند۔ مثنوی

| | |
|---|---|
| چو دارند گنج از سپاہی دریغ | دریغ آیدش دست بردن بہ تیغ |
| چہ مردی کند در صفِ کارزار | کہ دستش تہی باشد و کار زار |

**পংক্তি ঃ** কেউ এমনটি দেখেনি যে, হিজাযের পিপাসুগণ + কখনো লোনা পানির নিকট ভীড় করেছে। ✪ যেখানে মিষ্টি পানির কূপ থাকে + মানুষ পাখি এবং পিপীলিকা (প্রভৃতি) সেখানেই ভীড় করে।*

**হেকায়াত (১৪)ঃ** প্রাচীন কালে কোন এক বাদশাহ রাজ্য পরিচালনায় অলসতা করত। সৈন্য সামন্তদেরকে রাখত দুঃখ-কষ্টে। অবশেষে (তার) এক প্রবল শত্রু আত্ম প্রকাশ করল (আক্রমণ করে বসল)। তখন বাদশাহর সৈন্যগণ (তেমন যুদ্ধ না করে বরং) সবাই পৃষ্ঠপ্রদর্শন (করতঃ যুদ্ধ হতে পলায়ন) করল।

**পংক্তি ঃ** রাজা - বাদশাহগণ যখন সরকারী ভান্ডারকে স্বীয় সৈনিকদের ব্যাপারে সংকীর্ণ রাখবে- (অর্থাৎ তাদিগকে যথাপোযুক্ত কোন বেতন প্রদান করে সন্তুষ্ট না রাখে। সৈনিকদের হাত ও তখন যুদ্ধের ময়দানে তলোয়ার চালনার ব্যাপারে সংকীর্ণ হয়ে আসে।✪ সে যুদ্ধের কাতারে কি বাহদুরী দেখাবে + যার হাত থাকে শুন্য এবং কাজ/ অবস্থা হয় করুণ।

---

**তাহকীক ঃ** فراز বন্ধ। تشنگان .تشنه এর বহুঃ তৃষ্ণার্তগণ। حجاز নজদও গাওর এর মধ্যবর্তী একটি অংশ, মক্কা. মদীনা ও তায়েফ এর অন্তর্ভূক্ত। آب شور লোনা পানি। گردانید জমা হয়। شیرین মিষ্টি। مرغ পরগানা ও ঠোট বিশিষ্ট যে কোন পাখী। مور পিপীলিকা। پیشین পূর্বেকার, প্রাচীন কালের। مملکت দ্বারা মুরাদ اهل مملکت জনসাধারণ, প্রজাবৃন্দ। سستی অলসতা। لاجرم হঠাৎ, অগত্য। دشمنے صعب এক কঠোর শত্রু। روے نمود আবির্ভাব হল, আত্মপ্রকাশ করল। دریغ আফসোস. ক্ষতি, সংকীর্ণ। تیغ তলোয়ার, অসি। صف کارزار যুদ্ধের কাতার, ময়দান। کارزار করুণ অবস্থা , কার্য খারাপ।

*শিক্ষা/উপদেশঃ *উক্ত ঘটনা দ্বারা এ শিক্ষা/উপদেশ লাভ করা যায় যে, পরমুখাপেক্ষী লোভী ব্যক্তিদিগকে দান দক্ষিণা করতে নেই। কারণ এতে তার লোভ আরো বেড়ে যায়। তবে একবার প্রচুর পরিমাণ দিয়ে আকৃষ্ট করার পর হঠাৎ করে তা সম্পূর্ণ বন্ধ করে দেয়া ও অনুচিৎ। কারণ এতে সে সমাজে দূর্ণাম রটাবে।*

یکے را از آناں کہ غدر کردند با من دوستی بود ملامت کردم وگفتم دون ست وبے سپاس وسفلہ وناحق شناس کہ باندک تغیرّ حال از مخدومِ قدیم برگردد وحقِ نعمت سالہا درنورد وگفت اگر بہ کرم معذور داری شاید کہ اسپم بے جو بود و نمدِ زینم بگرو وسلطان کہ بزر با سپاہی بخیلی کند با او بسر جواں مردی نتواں کرد۔

| | |
|---|---|
| وگرش زر ندہی سر بنہد در عالم | زر بدہ مرد سپاہی را تا سر بدہد |
| وخاوی البطن یبطش بالفرار | اذا شبع الکمی یصول بطشًا |

(হযরত শেখসা'দী (রঃ) বলেন) সৈনিকদের মধ্যে যারা মুনাফেকী করেছিল তাদের একজনের সাথে আমার আন্তরিক বন্ধুত্ব ছিল। আমি তাকে তিরস্কার করে বললাম "সে ইতর, অবিবেচক, নীচমনা, নেমকহারাম যে সামান্য অসুবিধার কারণে নিজের পুরাতন প্রভু থেকে দূরে সরে যায় এবং দীর্ঘ দিনের নিয়ামতের প্রতি লক্ষ্য করে না"। সে বলল (বন্ধু)- অনুগ্রহ পূর্বক আমাকে অপারগ মনে করবেন। (ক্ষমার চোখে দেখবেন।) আমার অশ্বটি ছিল ক্ষুধার্ত এবং আমার ঘোড়ার যিনের নীচের গদিটি ছিল বন্ধাকাবদ্ধ। (এহেন পরিস্থিতিতে যুদ্ধ করা কি সম্ভব?) যে বাদশাহ্ সৈনিকদিগকে টাকা পয়সা দেয়ার ব্যাপারে কার্পণ্য করে, তারা তার জন্যে কখনো রণ ক্ষেত্রে বীরত্বের সাথে শির দিতে পারে না।

**পংক্তি ঃ** (হে বাদশাহ!) সৈন্যদের কে যথোপযুক্ত টাকা পয়সা দাও তাহলে তারা তোমার জন্য মাথা দিবে। (তোমার আনুগত্যশীল হবে)। ÷ আর যদি তাদেরকে টাকা পয়সা না দাও তাহলে তারা ভিন্ জগতে মাথা রাখবে। (অর্থাৎ তোমার থেকে দূরে সরে যাবে।) ✪ বাহাদুর ব্যক্তি যখন (আহারে পরিতৃপ্ত হয়) তখন সে ভীষণভাবে হামলা করে। ÷ পক্ষান্তরে অনাহারী হামলা করে পলানোর জন্যে। *

---

**তাহকীক ঃ** از آناں তাদের মধ্য থেকে যে। غدر গাদ্দারী, ধোকাবাজী। ملامت ভৎর্সনা, তিরস্কার। دون ইতর, দুর্ভাগা। بے سپاس অকৃতজ্ঞ। سفلہ ইতর, বদবখ্ত। ناحق شناس হক অস্বীকার, অকৃতজ্ঞ। مخدوم মনিব, প্রভু। نورد, লক্ষ্য না করে। بے جو بود ক্ষুধার্ত ছিল। نمدہ ঘোড়ার পিঠে জিনের নিচে ব্যবহৃত কাপড় যা ঘাম চোষণ করে। گرو বন্ধক। سر بنہد در عالم অন্যাত্র পলায়ন করবে। الکمی বাহাদুর, পাহলোয়ান। یصول আক্রমণ করে। بطشًا মজবুতীর সাথে। خاوی البطن খালী পেট, ক্ষুধার্ত। الفرار পলায়ন।

---

*শিক্ষা/উপদেশঃ *স্বীয় অধীনস্থ কর্মচারীবৃন্দের জন্যে রাষ্ট্রীয় সেনাবাহিনীর সৈনিকদের সুখ শান্তি ও দুঃখ দুর্দশার প্রতি সদা লক্ষ্য রাখা উচিৎ। তাদের সমস্যাবলীর সমাধানে ও আর্থিক দৈন্যতা লাঘবে উদার প্রাণে এগিয়ে আসা এবং কার্পন্য দূর করে তাদের স্বার্থে মুক্ত হস্তে ব্যয় করা বাঞ্চনীয়। এতে তারা স্বীয় দায়িত্ব পালনে সদা নিবেদিত প্রাণ থাকবে। জান বাজী রেখে যুদ্ধ করতে তারা কুণ্ঠিত হবে না। পক্ষান্তরে এর বিপরীত করলে তারা উপরস্থজনদের খতম করার চেষ্টা করতে থাকবে।*

حکایت (۱۵) - یکے از وزرا معزول شدہ بحلقۂ درویشاں درآمد و برکت صحبت ایشاں دروے سرایت کرد و جمعیت خاطرش دست داد و ملک بار دیگر با او دل خوش کرد۔ وعمل فرمود قبولش نیامد و گفت معزولی بہ کہ مشغولی۔ رباعی

| | |
|---|---|
| آنانکہ بہ کنج عافیت بنشستند | دندان سگ و دہان مردم بستند |
| کاغذ بدریدند و قلم بشکستند | وز دست و زبان حرفگیراں رستند |

ملک گفت ہرآئینہ مارا خردمندے کافی باید کہ تدبیر مملکت را بشاید گفت نشان خردمند کافی آنست کہ بچنیں کارہا تن درندہد۔

**হেকায়াত (১৫)** ঃ কোন এক মন্ত্রী স্বীয় পদ থেকে পদচ্যুত হয়ে দরবেশদের সাহচর্যে থাকতে আরম্ভ করলেন। তাদের সাহচর্যের বরকত তার মধ্যে সংক্রামিত হতে লাগল। এতে তিনি অন্তরে সত্যিকার প্রশান্তি খুজে পেলেন। বাদশাহ আবার তার প্রতি স্বদয় হলেন এবং কাজে যোগদানের অনুমতি দিলেন। (অর্থাৎ পুনরায় মন্ত্রিত্বের পদে নিযুক্ত করতে চাইলেন।) কিন্তু মন্ত্রীমহোদয় তা প্রত্যাখান করলেন। এবং বললেন- দায়িত্ব নেয়ার চেয়ে দায়িত্ব মুক্ত থাকা উত্তম।

**পংক্তিঃ** যে সমস্ত ব্যক্তি (দুনিয়া ত্যাগ করে) আরামে নির্জন কোনে বসে রয়েছে ÷ তারা কুকুরের দাঁত ও মানুষের মুখ বন্ধ করে দিয়েছে। (অর্থাৎ তারা শান্তিতে বসবাস করছে।)

✪ কাগজ ছিড়ে ফেলেছে কলম ভেঙ্গে দিয়েছে এবং ÷ দোষান্বেষনকারীদের হাত ও মুখ হতে নিস্কৃতি পেয়েছে।

বাদশাহ্ বল্‌লেন আমার এমন একজন বিচক্ষণ জ্ঞানী লোকের অত্যন্ত প্রয়োজন যে রাজ্যের ইন্‌তেজামের উপযুক্ত। মন্ত্রী বললেন- বিচক্ষণ জ্ঞানী ব্যক্তির পরিচয়ক (চিহ্ন) এই যে, এ জাতীয় কাজে তিনি জড়িত হবেন না।

---

**তাহকীকঃ** معزول অপসারিত, পদচ্যুত। حلقه জামাত, দল, বৃত্ত। سرایت অনুপ্রবেশ করা, সংক্রমণ করা। جمعیت خاطرش তার অন্তরের প্রশান্তি। بدرید ছিড়েছে ماضی مطلق واحد غائب - م - دریدن بشکستند চূর্ণ করেছে جمع غائب - ماضی مطلق - م شکستن | باء زائده حرفگیر দোষান্বেষণ কারী। واحد ، اسم فاعل سماعی - هرآئینه নিশ্চয়ই, অবশ্যই। کافی یابد যথেষ্ট হবে। تدبیر مملکت রাষ্ট্রের ইন্‌তেজাম। بچنین کارها এ জাতীয় কার্যাদিতে। تن درندهد মশগুল হবে না।

همائے بر سر مرغاں ازاں شرف دارد || کہ استخواں خورد و جانورے نیازارد

**حکایت** (١٦) سیاہ گوش را گفتند ترا ملازمت شیر بچہ وجہ اختیار افتاد گفت تا فضلہ صیدش می خورم واز شر دشمناں در پناہ صولتش زندگانی می کنم گفتندش اکنوں کہ بظل حمایتش در آمدی وبشکر نعمتش اعتراف کردی چرا نزدیک تر نیائی تا بحلقہ خاصانت در آرد واز بندگان مخلصت شمارد گفت از بطش وے ہمچناں ایمن نیستم۔

اگر صد سال گبر آتش فروزد || چو یکدم اندراں افتد بسوزد

**পংক্তি ঃ** হুমা পাখী অন্যান্য সমস্ত পাখীর উপর এজন্য অধিক/মর্যাদা রাখে যে, + সে মৃত প্রাণীর হাড় খায় তবুও কোন প্রাণীকে কষ্ট দেয় না। (অর্থাৎ নিজে হাড় খেয়ে জীবন যাপন করে তথাপি কোন প্রাণীকে জীবিত বধ করে না।)*

**হেকায়াত (১৬) ঃ** কেউ এক শিয়ালকে কে জিজ্ঞাসা করল- যে বাঘের (পিছনে পিছনে দৌড়ানোর চাকুরী তোমার পছন্দনীয় হল কি কারণে? সে বলল প্রথমতঃ (এজন্য যে) যাতে তার শিকারকৃত প্রাণীর বেঁচে যাওয়া জিনিষগুলো খেতে পারি।

দ্বিতীয়তঃ তার ভয়ংকর আশ্রয় থেকে শত্রুদের হামলা হতে নিরাপদে জীবন যাপন করতে পারি। (কারণ তার দরুন অন্যান্য জীব জন্তুরা আমাকে যথেষ্ট সমীহ করে। হামলা করার সাহস পায় না।

লোকেরা তাকে বলল এখন তো তার দয়ার ছায়ায় প্রবেশ করেছ এবং তার অনুগ্রহের কথা ও স্বীকার করেছ। সুতরাং তার নিকটবর্তী হওনা কেন? (বরং সাবধানতা অবলম্বন কর এবং দুরে দুরে থাক কেন?।) তাহলে তো তোমাকে নিজেদের মধ্যে শামিল করত এবং নিজের বিশেষ অনুচরদের অন্তর্ভূক্ত করত। (এবং তোমার ভাগ্য আরও প্রসন্ন হতো) সে বলল- (এত কিছু সত্ত্বেও) আমি তার কঠোরতা ও আক্রমণ হতে ততটা নিশ্চিন্ত নই। (তাই তার নাগালের বাইরে থাকি।

**পংক্তিঃ** অগ্নিপূজক যদি শত বছরও আগুনের পূজা করে + তা সত্ত্বেও যদি সে এক মুহূর্তের জন্য ঐ আগুনে পতিত হয় আগুন তাকে জ্বালিয়ে দেয়।

---

**তাহকীক ঃ** سیاہ گوش ফেউ, বর্ণবিড়াল বা এ জাতীয় হিংস্র শেয়াল। ملازمت চাকুরী। فضلہ উচ্ছিষ্ট, অবশিষ্ট। صیدش তার শিকারকৃত। صولتش তার ভয়ংকর আক্রমণ, দবদবা। ظل ছায়া। حمایتش তার হিফাজতে, অনুগ্রহে। اعتراف স্বীকৃতি। بطش পাকড়াও। گبر অগ্নিপূজক। فروزد প্রজ্বলিত করে

*শিক্ষা/উপদেশঃ *বর্ণিত ঘটনা দ্বারা এ সকল শিক্ষা/উপদেশ মিলে যে, একঃ মানুষের গোলামী করার চেয়ে বুযুর্গ দরবেশগণের সান্নিধ্যে থেকে তাদের রুহানী ফয়েজ ঐশ্বরিক প্রশান্তি লাভ করা অতি উত্তম। চায় যত উচ্চপদেরই হোক না কেন। চাকুরীতো চাকর-এরই কাজ। দুই ঃ রাজন্যবর্গের উচিৎ ঐসকল লোক কে-ই উচ্চ পদ দান করা যারা পদের প্রত্যাশী ও স্বার্থান্ধ নয়। তিনঃ দায়িত্ব তাদিগকেই দেয়া বাঞ্ছনীয় যাদের মধ্যে খোদাভীতি, দায়িত্ব বোধ, বিচক্ষণতা ও দুরদর্শিতা বিদ্যমান।*

اُفتد کہ ندیم حضرتِ سُلطان راز رباید و باشد کہ سربرُد و حکما گفتہ اند از تلوّن طبع پادشاہاں پُرحذر باید بود کہ وقتے بسلامے برنجد و گاہے بہ دُشنامے خلعت دہند و گفتہ اند ظرافتِ بسیار ہنرِ ندیماں ست و عیب حکیماں ۔ فرد ۔

| | |
|---|---|
| تو بر سرِ قدرِ خویشتن باش و وقار | بازی و ظرافت بہ ندیماں بگذار |

حکایت (۱۷) ۔ یکے از رفیقاں شکایت روزگارِ نامساعد بنزدِ من آورد کہ کفاف

(রাজদরবারের সভাসদ ও কর্মচারীগণের অবস্থাও এ ধরনের।) এমন ঘটতে পারে যে, বাদশাহর রাজদরবারীগণের স্বর্ণ - রৌপ্য তথা আর্থিক স্বার্থ লাভ হবে। আবার এ-ও হতে পারে যে, মাথা কর্তন হয়ে যাবে। জ্ঞানীগণ বলেছেন– "রাজা বাদশাহদের পরিবর্তনশীল মেজাজের ব্যাপারে সদা সতর্ক থাকা চায়। কখনও তারা সালাম-কুর্ণিশ করার দ্বারা বিরক্তি বোধ করে আবার কখনও গালমন্দ করলেও উপঢৌকন দেয়"। জ্ঞানীগণ আরো বলেছেন যে, "রসিকতা দরবারীদের (প্রধান) গুণ। কিন্তু বুদ্ধিজীবি ও জ্ঞানীদের জন্য তা দোষনীয়।"

**পংক্তিঃ** "তুমি স্বীয় মান মর্যাদা এবং মহত্বের উপর স্থির থাক।÷ খেল তামাশা, হাস্য-রসিকতা বন্ধুদের জন্য রেখে দাও" (তুমি এর মধ্যে লিপ্ত হয়ে নিজের ভাব গাম্ভীর্যকে বিনষ্ট করনা)।*

**হেকায়াত - (১৭) ঃ** (হযরত শেখ সা'দী (র) বলেন) আমার বন্ধুদের মধ্য থেকে একদা এক বন্ধু আমার নিকট তার দুরাবস্থার কথা জানাল যে,

---

**তাহকীক ঃ** تلون রং বেরং, বিভিন্ন রূপ। ندیم সহচর। برنجد রাগান্বিত হয়। بدشنامے গালি দ্বারা। ظرافت রসিকতা, বুদ্ধিমত্তা। وقار গাম্ভীর্য মান মর্যাদা। روزگار যমানা, সময়। نامساعد প্রতিকূল, অনুপযোগী, এস্থলে অভাব অনটন। کفاف দৈনন্দিনের খরচ।

*শিক্ষা/উপদেশঃ *এক ঃ বাদশাহর কর্মচারী রূপে কাজ করা অত্যন্ত দুরূহ ব্যাপার। এতে আর্থিক সুবিধা লাভের সাথে সাথে জীবন নাশ হওয়ার সম্ভবনাও থাকে প্রকট। কারণ বিভিন্ন সময়ে রাষ্ট্রীয় ব্যাপারে সীমাহীন চিন্তা-ভাবনার কারণে বাদশাহী মেজাজ এক হালে থাকে না। এ কারণে সদা সতর্ক থাকা বাঞ্ছনীয়।*

*দুই ঃ কখনো কোন ব্যক্তি বা বস্তুর জাতিগত স্বভাব বিদূরিত হয় না। তিনঃ সম্ভ্রান্ত ও জ্ঞানীগনের জন্যে সদা নিজ গাম্ভীর্য বজায় রেখে চলা উচিৎ। অধিক রসিকতা ও মজাকের দ্বারা মানুষের নিকট হেয় প্রতিপন্ন হতে হয়।*

اندک دارم و عیال بسیار و طاقت بارِ فاقہ نمی آرم و بارہا در دلم آمد کہ با قلیمے دیگر نقل کنم تا درہر صورتے کہ زندگانی کنم کسے را بر نیک و بد من اطلاع نباشد۔ بیت

| | |
|---|---|
| بس گرسنہ خفت و کس ندانست کہ کیست | بس جاں بلب آمد کہ بر و کس نگریست |

باز از شماتتِ اعدا می اندیشم کہ بطعنہ در قفائے من بخندند و سعی مرا در حق عیال بر عدم مروّت حمل کنند و گویند۔ قطعہ

| | |
|---|---|
| بہیں آں بے حمیّت را کہ ہرگز | نخواہد دید روئے نیک بختی |
| کہ آسانی گزیند خویشتن را | زن و فرزند بگذارد بسختی |

(তার) আয় অত্যন্ত কম, অথচ সন্তানাদি বেশী যার দরুন প্রায় সময় অনাহারে কাটাতে হয়। অনাহারের কষ্ট সহ্য করতে পারি না। অনেক সময় মন চেয়েছে যে অন্য কোন দূর দেশে চলে যাই। যাতে সেখানে আমি যেভাবেই জীবন যাপন করি আমার ভাল মন্দ অবস্থা সম্পর্কে কেউ জানবে না। (কারণ সেখানে কোন পরিচিত থাকবে না)।

পংক্তি ঃ কত ক্ষুধাতুর (ক্ষুধাপেটে) শায়িত আছে কেউ জানে না যে, সে কে÷ তদরূপ কত প্রাণ ওষ্ঠাগত (মৃত্যু মুখী) মৃত্যুর সাথে পাঞ্জা লড়ছে। তাদের শিয়রে কেউ ক্রন্দন করে না। (কেননা সে ভিন্‌দেশী মুসাফির, গরীব, অসহায় তার পরিচিত যে কেউ সেথা নেই)।

আবার শত্রুদের নিন্দা (আনন্দ প্রকাশ) হতে ভয় করি। আমার পিছনে (অনুপস্থিতিতে, ঠাট্টা বিদ্রুপ করে) তারা হাসবে। আমার সন্তানাদি (তথা পরিবার পরিজন) সম্বন্ধে আমার প্রচেষ্টাকে কাপুরুষতা জ্ঞান করবে।

**পক্তিঃ ঐ কাপুরুষ (লজ্জাহীন) কে দেখ, সে কখনো ÷ সৌভাগ্যের মুখ দেখবে না। (তার লজ্জাহীনতার অবস্থা হল) ✪নিজের সুখ শান্তির পথকে গ্রহণ করে ✲ আর স্ত্রী পুত্রদিগকে ছেড়ে যায় বিপদের মুখে ।**

---

**তাহকীক ঃ** عیال সন্তান-সন্ততি। بار বোঝা। فاقہ অনাহার, ক্ষুধা। نمی آرم মূলত হবে نمی آرم طاقت ধৈর্যের শক্তি রাখি না। باقلیمے دیگر অন্য দেশে। اطلاع সংবাদ, খোজ খবর। گرسنہ ক্ষুধার্ত। جان بلب প্রাণ ওষ্ঠাগত, মৃত্যুমুখে পতিত। نگریست কাঁদে না। شماتت অন্যের দুঃখে আনন্দ প্রকাশ করা। اعداء - عدو এর বহু বচন শত্রু। بطعنہ তিরস্কার. ভর্ৎসনা করা। قفا ঘাড়। سعی প্রচেষ্টা। عدم مروت কাপুরষতা। بے حمیت আত্মমর্যাদা বোধহীন, কাপুরুষ। آسانی সুখ-শান্তি আরাম। بسختی বিপদে।

ودریں علم محاسبت چنانکہ معلوم ست چیزے دانم اگر بجاہ شما شغلے معیّن شود کہ موجب جمعیّت خاطر باشد بقیّت عمر از عہدۂ شکر آں بیروں آمدن نتوانم گفتم عمل پادشاہ اے برادر دو طرف دارد امید نان وبیم جان وخلاف رائے خردمنداں باشد بدیں امید دراں بیم افتادن۔

| | | |
|---|---|---|
| کس نیاید بخانۂ درویش | قطعہ | کہ خراج زمین وباغ بدہ |
| یا بتشویش وغصّہ راضی شو | | یا جگر بند پیش زاغ بنہ |

আপনি অবগত আছেন যে, আমি গণিত শাস্ত্রে বেশ দক্ষ। অতএব যদি আপনার ওছিলায় (সুপারিশে) এমন কোন একটা চাকুরী মিলে যায়- যা আন্তরিক প্রশান্তির কারণ হবে, তাহলে সারাজীবন তার কৃতজ্ঞতা জ্ঞাপন হতে বের হতে পারব না। (অর্থাৎ আমরণ আপনার কৃতজ্ঞতা বন্ধনে আবদ্ধ থাকবো।)আমি (শেখসাদী) তাকে বললাম- ভাই! বাদশাহর কাজের দুটি দিক আছে। একঃ (অন্নের) আশা। দুইঃ প্রাণের আশংকা। অন্নের বাসনায় প্রাণকে উক্ত আশংকায় পতিত করা বুদ্ধিমান (জ্ঞানী) দের মতের পরিপন্থী। (অর্থাৎ ধনলাভের আশায় জীবনের ঝুঁকি নেয়া বুদ্ধিমানের কাজ হবে না।)

**পংক্তি ঃ** (এ মর্মে) কেউ ফকীর দরেবেশের ঘরে আসে না, ÷ যে তুমি জমাজমি বাগ বাগিচার খাজনা (ট্যাক্স) আদায় কর। (কেননা তার তো এসবের কিছুই নেই)। ✪ নতুবা এদুয়ের একটি গ্রহণ কর। (এক) হয় ব্যাকুলতা ও অস্থিরতা ভোগে রাজী হও। ÷ (দুই) না হয় কাঁকের সামনে কলিজার টুকরা পেশ কর (অর্থাৎ নিজের ধ্বংসের জন্যে প্রস্তুত হয়ে যাও)।

**উভয় কবিতার মতলব ঃ** ফকীর দরবেশদের নিকট যমীন বাগান না থাকায়, তাকে বলা হয় না যে খাজনা আদায় কর, না হয় চল বাদশাহর দরবারে গিয়ে নিজেই কষ্ট বরদাশত কর। আর না হয় নিজের ভাই বেরাদর ও সন্তান- সন্ততিদের হালাক করে দাও। উল্লেখ্য যে প্রাচীন কালে এ প্রথা ছিল যে, কেউ সরকারী ট্যাক্স আদায় করতে না পারলে তাকে কারাবরণ করতে হতো, নতুবা সন্তানাদি বা অন্য কাউকে টাকার বিনিময় বন্ধক রাখতে হতো। তারা তাদেরকে সৈনিকদেরে কঠিন কাজে লাগাত। উক্ত পংক্তি দু'টিতে এ দিকেই ইঙ্গিত করা হয়েছে যে, হয় ট্যাক্স আদায় কর নতুবা নিজেকে জেলখানায় সপে দাও। না হয় আদরের সন্তানকে কষ্টের শৃংখলে আবদ্ধ কর। আর এর কোনটি না পারলে দারিদ্রতাকেই বরণ করে নাও।)

---

**তাহকীক ঃ** علم محاسبت গণিত শাস্ত্র। بجاہ شما আপনার ওছিলায়। شغلے কোন চাকুরী, কাজ। موجب جمعیت خاطر باشد অন্তরের প্রশান্তির কারণ হয়। بقیت عمر বাকী জিন্দেগী। بیم আশংকা, ভয়। خراج ট্যাক্স, খাজনা। تشویش অস্থিরতা, পেরেশানী। جگر কলিজা। زاغ কাঁক।

گفت ایں موافق حالِ من نہ گفتی وجوابِ سوالِ من نیاوردی نشنیدہ کہ ہر کہ خیانت ورزد دستش از جبانت بلرزد۔ فرد۔

| | |
|---|---|
| راستی موجبِ رضائے خداست | کس ندیدم کہ گم شد از رہِ راست |

حکما گویند کہ چہار کس از چہار کس بجاں برنجند۔ حرامی از سلطان ودزد از پاسبان وفاسق از غماز وروسپی از محتسب آں راکہ حساب پاک ست از محاسبہ چہ باک۔

| قطعہ | | |
|---|---|---|
| مکن فراخ روی در عمل اگر خواہی | | کہ روزِ رفعِ تو باشد مجالِ دشمن تنگ |
| تو پاک باش برادر مدار از کس باک | | زنند جامۂ ناپاک گازراں برسنگ |

বন্ধু লোকটি বলল- আপনি এ কথাটি আমার অবস্থার অনুকূলে বলেননি এবং প্রশ্নের ও উত্তর দেননি। আপনি কি শুনেন নি? যে ব্যক্তি খেয়ানত করে ভয়ে (ভীরুতার কারণে) তার হাত কাঁপতে থাকে (অর্থাৎ যে অন্যায় করে সে সদা ভয়ে কম্পিত থাকে)।

পংক্তি ঃ সততা আল্লাহর সন্তুষ্টির কারণ,+ কাউকে আমি দেখিনি যে, কেউ সততার কারণে ধ্বংস হয়ে গেছে।

জ্ঞানীগণ বলেন- চার ব্যক্তি চার ব্যক্তিকে সদা প্রাণে ভয় করে। (১) ডাকাত বাদশাহ কে, (২) চোর পাহারাদার কে, (৩) পাপাচারী নিন্দুককে ও (৪) ব্যাভিচারী (হিসাব তদন্তকারী) হাকিম কে। হিসাব যার পরিষ্কার তার হিসাব দিতে ভয় কিসের?

**পংক্তি ঃ** যদি তুমি তোমার কার্যাবলী সমীক্ষাকালে (বা উন্নতিকালে) শত্রুর মুখকে সংকীর্ণ করতে চাও + তাহলে চাকুরী ক্ষেত্রে (কাজ কর্মে) স্বাধীনতা অবলম্বন তথা সীমাতিক্রম করোনা (বরং সতর্কতা অবলম্বন কর)।

✪ হে ভ্রাতা! তুমি পরিষ্কার থাক(তোমার কার্যাবলী পরিচ্ছন্ন রাখ।) অন্য কাউকে ভয় করোনা। + কেননা ধোপা অপরিষ্কার কাপড়কেই পাথরের উপর স্বজোরে মারে।

**ব্যাখ্যা ঃ যে দিন তোমার কাজ কারবারের ব্যাপারে রাজ দরবারে রিপোর্ট পেশ করা হবে। (অথবা পদোন্নয়ন) ঘটার সময় আসবে- যদি চাও যে, তখন কোন শত্রু তোমাকে ঘায়েল করার সুযোগ না পাক; তাহলে তুমি তোমার দায়িত্ব পালনে সাবধানতা অবলম্বন কর। খেয়াল খুশীমত কাজ কারবার কর না। কারণ এতে তোমাকে অবশ্যই কৈফিয়তের সম্মুখীন হতে হবে। এবং অবর্ণনীয় কষ্ট ভোগ করতে হবে। যেমন ময়লাক্ত কাপড়কে ধোপার অজস্র নির্মম আঘাত সহ্য করতে হয়। পক্ষান্তরে পরিষ্কার কাপড়েকে এর কিছুই ভোগ করতে হয় না।**

---

**তাহকীক ঃ** جبانت ভীরুতা। حرامی ডাকাত, চোর। پاسباں চৌকিদার। غماز চোগলখোর, روسپی ব্যাভিচারিনী দুশ্চরিত্রবতী মহিলা। محتسب হিসাব তদন্তকারী হাকিম محاسبہ হিসাব দেয়া থেকে فراخ روی সীমাতিক্রম। روز رفع সমীক্ষা দিবস, কর্মচারী, কর্মকর্তাবৃন্দের কাজ কর্মের তথ্য ও রিপোর্ট গ্রহণের দিন।

گفتم حکایت روباہے مناسب حال تست کہ دیدندش گریزاں و بیخویشتن افتاں وخیزاں کسے
گفتش چہ آفت ست کہ موجب مخافت ست گفتا شنیدم کہ شتر را بسخرہ می گیرند گفت اے سفیہ
ترا با شتر چہ مناسبت ست و او را با تو چہ مشابہت گفت خاموش کہ اگر حسوداں بغرض گویند
کہ اینہم بچہ شترست و گرفتار آیم کرا غم تخلیص من باشد کہ تفتیش حال من کند و تا تریاق از
عراق آوردہ شود مار گزیدہ مردہ شود ترا ہمچنیں فضل ست و دیانت و تقویٰ و امانت و لیکن
متعنتاں در کمین اند و مدعیان گوشہ نشیں اگر آنچہ سیرت تست بخلاف آں تقریر کنند و در
معرض خطاب پادشاہ آئی دراں حالت کرا مجال مقالت باشد پس مصلحت آں می بینم

(শেখসা'দী (রঃ) বলেন) আমি বললাম- একটি শিয়ালের অবস্থা তোমার [illegible]স্থার সাথে মিলে যায়। গল্পটি হল, (একদা) মানুষে একটি শেয়ালকে দ্রুত [illegible] য়নরত দেখতে পেল। (দ্রুত দৌড়ানোর কারণে) শেয়ালটি (বার বার) পড়তেছে [illegible] উঠতেছে। একজন তাকে জিজ্ঞেস করল। এমন কি মসীবত আপতিত হলো যা [illegible]মার ভয়ের কারণ হলো (কিসের ভয়ে তুমি এমন দৌড়াচ্ছ?)। (শিয়ালটি বলল! [illegible]ম শুনতে পেলাম- বাঘকে বিনা পারিশ্রমিকে বল পূর্বক পাকড়াও করা হচ্ছে, (যা [illegible]ন্ত বেরহম কাজ) লোকটি বলল -বোকা! বাঘের(বা উটের)সাথে তোমার কি [illegible]র্ক এবং তোমার সাথে তার কি সাদৃশ্য? (শিয়াল) বলল চুপ থাক! যদি হিংসুক [illegible]গণ কোন উদ্দেশ্যে শত্রুতাবশতঃ বলে যে এটা বাঘের বাচ্চা। তখন যদি আমি বন্দি [illegible]য়ে যাই আমার অবস্থার খোঁজ খবর নিয়ে ছাড়ানোর চিন্তা করবে কে? (প্রবাদ আছে) "যতক্ষণে ইরাক থেকে তিরয়াক (বিষ নিবারণের ঔষধ) আনা হবে ততক্ষণে সর্প [illegible]ংশিত রুগী মারা যাবে।" আপনার (মাঝে এতো) জ্ঞান গরিমা, বিশ্বস্ত[illegible] [illegible]রহেযগারী ও আমানতদারী রয়েছে। এ (সত্ত্বে) কিন্তু (হিংসুকের দল) ওঁৎ পেতে [illegible]আছে। আর (আপনার ভালবাসার) দাবীদারগণ এক কোণে চুপচাপ (লুকিয়ে) বসে [illegible]আছে। আপনার যা স্বভাব/ চরিত্র যদি শত্রুরা এর বিপরীত বর্ণনা করে

যার কারণে কৈফিয়তের কাঠগড়ায়/স্থানে হাজির হন তখন ঐ পরিস্থিতিতে কথা [illegible]র ক্ষমতা থাকবে কার? অতএব আমি এটাই ভাল মনে করি যে শাহী দরবারের

---

**তাহকীক ঃ** روباہے একটি খেক শিয়াল। دیدندش লোকেরা তাকে দেখল। گریزاں পলায়নরত। افتاں পড়ন্ত। خیزاں উঠন্ত, এর স্থলে বার বার উঠা ও পড়া [illegible] উদ্দেশ্য। سخرہ বেগার, অর্থ বিনা পারিশ্রমিককে জোরপূর্বক বন্দী করা। حسوداں হিংসুকগণ। گرفتار آیم আমি বন্দি। تخلیص মুক্তকরণ, ছাড়ান [illegible] تفتیش তালাশ, অনুসন্ধান। تریاق বিষক্রিয়া নাশক ঔষধ। مار گزیدہ [illegible]দংশিত। فضل জ্ঞান গরিমা, অনুগ্রহ, [illegible] متعنتاں متعنت এর বহু - [illegible] নিন্দুক। [illegible] [illegible] এর বহুঃ দাবীদার

کہ ملک قناعت را حراست کنی و ترک ریاست گوئی۔

| | | |
|---|---|---|
| اگر خواہی سلامت بر کنارست | بیت | بدریا در منافع بے شمارست |

رفیق چوں ایں سخن بشنید بہم برآمد و روئے از حکایت من درہم کشید و سخنہائے رنجش آمیز گفتن گرفت کہ ایں چہ عقل و کفایت ست و فہم و درایت قول حکما درست آمد کہ گفتہ اند دوستاں در زنداں بکار آیند کہ بر سفرہ ہمہ دشمناں دوست نمایند۔ قطعہ

| | | |
|---|---|---|
| دوست مشمار آنکہ در نعمت زند | قطعہ | لاف یاری و برادر خواندگی |
| دوست آں دانم کہ گیرد دست دوست | | در پریشاں حالی و درماندگی |

চাকুরীর লোভ না করে তুষ্টের রাজত্বের চৌকিদারী করবেন (অর্থাৎ নিজের সামান্য আয়ের উপর সন্তুষ্ট থাকবেন।)

**পংক্তি ঃ** (গহীন) সাগরে অসংখ্য লাভ রয়েছে ঠিক ÷ কিন্তু যদি তুমি নিরাপদে থাকতে চাও তাহলে তা সাগর পাড়ে আছে।

বন্ধু এ কথা শুনে অসন্তুষ্ট হল ও আমার কাহিনী শ্রবন থেকে মুখ ফিরিয়ে নিল। এবং ব্যথা ভরা স্বরে (রাগান্বিত হয়ে বলতে লাগল) যে, এটা কেমন বুদ্ধি বিবেচনা ও জ্ঞান- বিচক্ষণতার কথা? জ্ঞানীজনদের কথাই ঠিক। তাঁরা বলেছেন- "বন্দী খানায় প্রকৃত বন্ধুরাই উপকারে আসে। কেননা দস্তরখানের উপর (খাবার টেবিলে) সকল শত্রু বন্ধু বলে মনে হয়।

**পংক্তি ঃ** ঐ ব্যক্তিকে বন্ধু বলে মনে করোনা যে, স্বচ্ছলতার সময় ÷ বন্ধুত্ব ও ভ্রাতৃত্বের গল্প শোনায়। (মজার গল্প করেও বন্ধুত্বের বুলি আওড়ায়।) ✪ প্রকৃত বন্ধু তাকেই জানি! যে বন্ধুর হস্ত ধারন করে÷দুঃখ দুর্দশায় ও দারিদ্রে : অর্থাৎ বিপদাপদে ও অভাব অনাটনে সহায়তার জন্য এগিয়ে আসে।

---

**তাহকীক ঃ** معرض خطاب بادشاہ বাদশার জিজ্ঞাসার সামনে, কৈফিয়ত তলবকালে। مجال مقالت কথা বলার শক্তি। حراست চৌকিদারী। ترک ریاست নেতৃত্ব পরিত্যাগ। بیشمار অগণিত, অসংখ্য। بہم برامد নারাজ হল। درهم کشید ফিরিয়ে নিল। رنجش امیز ব্যথা ভরা, দুঃখ মিশ্রিত। درایت বিচক্ষণতা, বুদ্ধিমত্তা। زندان কারাগার, বন্দি খানা। سفره দস্তর খান, খাবারের টেবিল। مشمار গণ্য কর না واحد حاضر ۔ نهي معروف ۔ شمردن ۔ م । لاف গল্প। یاری বন্ধুত্ব। برادرخواندگی ভাই ডাকা। درماندگی অপারগতা।

... متغیر می شود و نصیحت من بغرض می شنود نزدیک صاحب دیوان رفتم بسابقهٔ معرفتے کہ در میان ما
بود صورت حالش بگفتم و اہلیت و استحقاقش بیان کردم تا بکار مختصرش نصب کردند چندے برین
برآمد لطف طبعش را بدیدند و حسن تدبیرش را بپسندیدند کارش ازان درگذشت و بمرتبہ بالاتر
ازان متمکن شد ہمچنان نجم سعادتش در ترقی بود تا باوج ارادت رسید و مقرب حضرت سلطان
و معتمد علیہ گشت بر سلامت حالش شادمانی کردم و گفتم ۔ فرد

ز کار بستہ میندیش و دل شکستہ مدار ۔ کہ آب چشمۂ حیوان درون تاریکی ست

দেখলাম বন্ধু ক্রমেই অধিক বিরক্ত হচ্ছে এবং আমার নসীহত গুলোকে কোন উদ্দেশ্য প্রণোদিত মনে করছে অসন্তুষ্টচিত্তে শুনছে। (অর্থাৎ সে মনে করছে আমি বিশেষ কোন উদ্দেশ্যে বলছি।) অতঃপর আমি তাকে নিয়ে কাছারীর অফিসার (অর্থাৎ হিসাব দফতরের একজন) এর নিকট গেলাম। আমাদের মাঝে পূর্বের পরিচয় থাকার দরুন তাঁর নিকট বন্ধুর অবস্থা ব্যক্ত করলাম এবং তার যোগ্যতা, উপযুক্ততা সম্বন্ধে ও বর্ণনা দিলাম। এক পর্যায়ে তিনি তাকে ছোট একটি (সাধারণ) চাকুরীতে নিযুক্ত করলেন. কিছুদিন এ অবস্থায় কেটে গেল। সকলে তার কোমল চরিত্র দেখলেন এবং তার উত্তম কার্যক্ষমতা (কর্মপদ্ধতি) অত্যন্ত পছন্দ করলেন। এ থেকেই তার কাজের উন্নতি হলো এবং (পূর্বের চেয়ে তার কাজের দায়িত্ব বেড়ে) এর চেয়ে উচ্চ পদে নিযুক্ত হলো। এমনি ভাবে তার সৌভাগ্যের দ্বার উচ্চাকাশে আরোহন করতে লাগল (উন্নতি লাভ করতে লাগল) এমনকি তার কাংখিত উচ্চপদে অধিষ্ঠিত হলো এবং দরবারে শাহীর নৈকট্য ও একান্ত নির্ভরশীল ব্যক্তিদের মধ্যে পরিগণিত হলো। তার সৌভাগ্য ও শান্তি দেখে আমি সন্তুষ্ট হলাম এবং বললাম :-

**পংক্তি :** মুশকিল কাজের জন্য ভয় করো না এবং ভগ্ন হৃদয় হয়োনা (অর্থাৎ মনঃক্ষুন্ন ও নিরাশ হয়োনা) ÷ কেননা অন্ধকারের মধ্যে আবে হায়াত আছে। (অর্থাৎ কষ্ট ক্লেশ সংবরণের মাঝেই কাংখিত বস্তু হাসিল হয়।)

---

**তাহাকীক :** متغیر পরিবর্তন। اہلیت و استحقاق তার যোগ্যতা, উপযুক্ততা। بکار مختصرش তাকে সাধারণ কাজে, পদে। نصب নিয়োগ, নিযুক্তি। چندے برین برآمد কিছুদিন ঐ অবস্থায় চললো। لطف طبعش তার কোমল স্বভাব। حسن تدبیرش তার উত্তম কার্য ক্ষমতা দক্ষতা। ازان درگذشت এর চেয়ে বেড়ে গেল, উন্নীত হলো। بمرتبہ بالاتر উচ্চতর মর্যাদা। نجم তারকা। اوج সর্বোচ্চ বিন্দু। معتمد علیہ নির্ভরযোগ্য। شادمانی খুশী, আনন্দ, [illegible]। واحد حاضر کار بستہ মুশকিল কাজ। میندیش ভয় করোনা। ... ভিতর। تاریکی অন্ধকার।

| | |
|---|---|
| أَلَا لَا يُجَارَنَّ أَخُو الْبَلِيَّةِ ۞ | فَلِلرَّحْمٰنِ أَلْطَافٌ خَفِيَّةٌ |
| منشیں ترش از گردشِ ایام کہ صبر ۞ | تلخ ست ولیکن برِ شیریں دارد |

دراں قربت مرا باطائفۂ یاراں اتفاقِ سفر افتاد چوں از زیارتِ مکہ باز آمدم یک دو منزلم استقبال کرد ظاہر حالش را دیدم پریشان و در ہیأت درویشاں گفتم چہ حالت ست گفت آں چناں کہ تو گفتی طائفہ حسد بردند و بخیانتم منسوب کردند و ملک دام ملکہ در کشفِ حقیقت آں استقصا نفرمود و یارانِ قدیم و دوستانِ حمیم از کلمۂ حق خاموش شدند و صحبتِ دیریں فراموش کردند۔

✪ হুঁশিয়ার ! কখনো ভগ্ন হৃদয় হয়োনা + কেননা অনুগ্রহশীল আল্লাহর অনুগ্রহসমূহ লুকায়িত( দৃষ্টির আড়ালে কোন সময় আসবে তা কেউ বলতে পারে না। অতএব হা- হুতাশ করো না। )

✪ কালের কু-চক্রান্তে ভগ্নহৃদয় হয়ে বসে থেকোনা + (বরং ধৈর্য্য ধারণ কর) যদিও ধৈর্য্য ধারণ কষ্টকর। কিন্তু তার ফল অতি মিষ্ট।

ইত্যবসরে আমার (শেখসা'দীর) মহলের বন্ধুদের সাথে ভ্রমনের সুযোগ হলো। (অর্থাৎ পবিত্র হজ্জব্রত পালনের ব্যবস্থা হল)। কিছুকাল পর যখন যিয়ারতে মক্কা শরীফ হতে ফিরে আসলাম (ঐ বন্ধু) এক দুই মনযিল আমাকে অভ্যর্থনা জানাল। তার বাহ্যিক অবস্থা শোচনীয় ও দরবেশদের ন্যায় করুণ দেখলাম। আমি জিজ্ঞেস করলাম ব্যাপার কি? সে বলল – আপনি যেমনটি বলেছিলেন, (অর্থাৎ আপনার পূর্বের কথাই ঠিক হয়েছে)। আমার উন্নতি দেখে একটিদল হিংসায় মেতে উঠে এবং আমাকে খেয়ানত কারী রুপে মিথ্যা অপবাদ দেয়। বাদশাহ (আল্লাহ পাক তার রাজত্বকে স্থায়ী করুক) এর প্রকৃত রহস্য উদঘাটনের পূর্ণ চেষ্টা করেননি। পুরান মিত্র ও একান্ত বন্ধুগণ সত্য প্রকাশে নিরব রইলেন এবং দীর্ঘদিনের বন্ধুত্বের কথা ভুলে গেলেন।

---

**তাহকীক ঃ** ألا - حرف تنبيه সতর্কতা মূলক অব্যয়। لا يجارن অবশ্যই কাঁদবে । باب فتح- نفى فعل مضارع بانون تاكيد . واحد غائب اخو البلية। বিপদগ্রস্থ। الطاف - لطف এর বহুঃ দয়া, অনুগ্রহ। خفيه গোপন, গুপ্ত। ترش মুখ ভার, ভগ্ন হৃদয়। گردش চক্রান্ত, মসীবত । تلخ টক, তিক্ত। برشیریں মিষ্টি ফল। دراں قربت ইত্যবসরে, নিকটবর্তী সময়ে। طائفه দল, গোত্র, মহল। استقبال অভ্যার্থনা। درهئیات درویشاں দরবেশদের বেশে। حسد بردند হিংসায় লিপ্ত হলো, শত্রুতা করলো। بخیانتم আমাকে খেয়ানতের প্রতি। کشف حقیقت রহস্য উদঘাটন। استقصا বেষ্টন করা, এস্থলে পূর্ণ চেষ্টা। دوستان حمیم অন্তরঙ্গ, একান্ত বন্ধুগণ। صحبت دیریں দীর্ঘদিনের সংস্পর্শ।

نه بینی که پیش خداوندجاه — ستایش کنان دست بر بر نهند
اگر روزگارش در آرد ز پای — همه عالمش پای بر سر نهند

فی الجمله بانواع عقوبت گرفتار شدم تا درین هفته که مژده سلامت حجاج برسید از بند گرانم خلاص کرد و ملک موروثم خاص گفتم در آن نوبت اشارت من قبولت نیامد که گفتم عمل پادشاهان چون سفر دریاست خطرناک و سودمند یا گنج برگیری یا در طلسم بمیری۔

ندانستی که بینی بند بر پای — چو در گوشت نیاید پند مردم
دگر ره گر نداری طاقت نیش — مکن انگشت در سوراخ کژدم

**পংক্তি ঃ** তুমি কি দেখনি' মানুষ সম্মানিত লোকদের সামনে ('বাদশাহর') ÷ প্রশংসা করতে করতে (দুর্বল হয়ে) সিনার উপর হাত রাখে ✪ কালের চক্রে যদি তাকে (কখনো) দুর্বল করে ফেলে, ÷ বিশ্ববাসী তখন তার মাথায় পা রাখে। অর্থাৎ সকলের নিকট অপমানিত ও লাঞ্ছিত হয়।

মোট কথা আমি নানা প্রকার শাস্তিতে জড়িয়ে পড়ি। এ পরিস্থিতিতে যখন চলতি সপ্তাহে হাজীদের নিরাপদ প্রত্যাগমনের শুভ সংবাদ এসে পৌঁছল, তখন নিদারুন বন্দী খানা হতে আমাকে মুক্তি দিল। এবং আমার উত্তরাধিকারী সুত্রে পূর্বের (দারিদ্রতার) অবস্থা ফিরে পেলাম; আমি (শেখসাদী) বললাম, তখনতো আমার পরামর্শ তুমি কবুল করোনি; আমি বলেছিলাম রাজা বাদশাগণের চাকুরী সাগরে ভ্রমনের মতো ভয়ানক এবং লাভজনক। হয় প্রচুর ধনসম্পদ লাভকরে না হয় জাদু টোনায় (তথা ঝড় তুফানের করাল গ্রাসেপতিত হয়ে) মারা যায়।

**পংক্তি ঃ** তোমার কি জানা নেই যে(অচিরেই) তুমি স্বীয় পায়ে বেড়ী পরানো দেখবে? (দূরদর্শী, বিচক্ষণ) ÷ মানুষের উপদেশ যদি তোমার কর্ণে প্রবেশ না করে তাহলে দ্বিতীয় বার যদি তুমি বিচ্ছুর দংশন সহ্যের ক্ষমতা না রাখ ÷ তাহলে (পুনঃবার আর) বিচ্ছুর গর্তে অঙ্গুলী প্রবেশ করোনা। অর্থাৎ ভবিষ্যতে অত্যন্ত সতর্কতা ও হুশিয়ারীর সাথে চলবে যাতে আর কখনও হোঁচট খেতে না হয়।*

---

**তাহকীক ঃ** خداوندجاه সম্মানের অধিকারী, বাদশাহ। ستائش তার প্রশংসা। نہند রাখে। بانواع বিভিন্ন প্রকার। عقوبت শাস্তি। مژده সুসংবাদ, খোশ খবরী। حجاج - حاج এর বহুঃ হাজীগণ। ملک موروث আমার উত্তরাধিকারী সম্পদ। خطرناک বিপদজনক। سودمند লাভজনক। طلسم যাদু টোনা, ম্যাজিক। نیش যখম, ধারাল দাঁত এ স্থলে দংশন। کژدم বিচ্ছু।

*শিক্ষা/উপদেশ ঃ *এক ঃ যথাসম্ভব রাজদরবার চাকুরি থেকে দূরে থাকা চাই কারণ এতে লাভের চেয়ে ক্ষতির আশংকাই বেশী। দুই ঃ সদা নিঃস্ব অসহায় ও দারিদ্র মানুষের*

**حکایت۔** تنے چند از روندگان در صحبت من بودند ظاہر ایشان بصلاح آراستہ و یکے از بزرگان در حق این طائفہ حسن ظنے بلیغ بود و ادرارے معین کرد تا یکے از ایشان حرکتے کرد نامناسب حال درویشان ظن آن شخص فاسد شد و بازار اینان کاسد خواستم تا بطریقے کفاف یاران مستخلص کنم آہنگ خدمتش کردم دربانم رہا نکرد و جفا کرد و معذورش داشتم کہ لطیفان گفتہ اند۔ قطعہ۔

در میر و وزیر و سلطان را ‖ بے وسیلت مگرد پیرامن
سگ و دربان چو یافتند غریب ‖ این گریبانش گیرد و آن دامن

হেকায়াত (১৮) ঃ (শেখসাদী বলেন) কতিপয় সালেক (মুরীদ) আমার সাহচর্যে ছিল। তাদের বাহ্যিক অবস্থা ছিল নেক আমল দ্বারা সজ্জিত (দেখতে সাধক বলেই মনে হত)। জনৈক উচ্চ পর্যায়ের ব্যক্তি (মন্ত্রী) এ দলটি সম্পর্কে অত্যন্ত সুধারণা পোষণ করতেন। তিনি (তাদের) জীবিকা নির্বাহের নিয়মিত ভাতার ব্যবস্থা করে দিলেন। ঘটনাক্রমে তাদের মধ্য হতে একজন এমন অন্যায় কাজ করে বসল যা দরবেশদের জন্য একেবারেই অশোভনীয়। এতে ঐ লোকটির (মন্ত্রীর) ধারণা নষ্ট হয়ে গেল এবং এদের বাজার (দৈনন্দিন ভাতা) বন্ধ হয়ে গেল। (এর দরুন সালেকগণের অবস্থা শোচনীয় হয়ে পড়ল, লোকচক্ষে এদের মর্যাদা কমে গেল।) আমি কোনভাবে বন্ধুদের ভাতা পুনর্বহাল করাতে মনস্থ করলাম এবং উক্ত ব্যক্তির (মন্ত্রীর) খেদমতে উপস্থিত হবার সংকল্প করলাম। কিন্তু দ্বার রক্ষী আমাকে ছাড়ল না (তার নিকট যেতে দিল না) বরং রূঢ় ব্যবহার করল। আমি তাকে এ ব্যাপারে মাযুর (অপারগ) মনে করলাম- কেননা জ্ঞানীগণ বলে গেছেন-

পংক্তি ঃ কোন রাজা-বাদশাহ, মন্ত্রী ও নেতার দরজার ÷ আশেপাশে ওছিলা/মাধ্যম ছাড়া ঘোরা ফেরা করোনা। ✪ (কেননা তাদের পালিত) কুকুর এবং দ্বাররক্ষী যখন কোন পরদেশীকে (দেখতে) পায়- তখন÷ এ (দ্বাররক্ষী) তার ঘাড় এবং ঐ কুকুর তার আঁচল ধরে (টানা-টানি করে ও গন্তব্যস্থলে প্রবেশে বাধা দেয়।

---

তাহাকীক ঃ تنے چند কিছুলোক। روندگان পথচারীগণ, মুরীদ উদ্দেশ্য। آراستہ সজ্জিত। حسن ظن সু-ধারণা। بلیغ উচ্চপর্যায়ের। ادرارے ভাতা। بازار ایشان এদের ভাতা। کاسد বন্দ, আঁচল। کفاف দৈনিক ভাতা। دربانم দ্বাররক্ষী আমাকে। جفا অত্যাচার, খারাপ ব্যবহার। لطیفان বিজ্ঞ ব্যক্তিবর্গ। در দরজা। میر আমীর, নেতা। بے وسیلت মাধ্যম ছাড়া। پیرامن আশেপাশে।

*দুরবস্থার প্রতি লক্ষ্য করা উচিৎ। এর দ্বারা অন্তরে মালের প্রাচুর্যতার আকাংখা দূরীভূত হয় এবং অন্তরে প্রশান্তি মিলে ও কৃতজ্ঞতা প্রকাশ পায়। তিনঃ সদা নিজ অপেক্ষা জ্ঞানী পারদর্শী ব্যক্তিগণের উপদেশ মান্য করা উচিৎ। বস্তুতঃ এর মধ্যে-ই রয়েছে সফলতা। নতুবা ধ্বংস ও ক্ষতি অনিবার্য। চারঃ কোন কাজ করার পূর্বেই তার পরিণামের প্রতি চিন্তা করা উচিৎ যাতে বিপদে পড়ার আশংকা না থাকে।*

چندانکه مقربان حضرت آن بزرگ بر حال من وقوف یافتند باکرام درآوردند و برتر مقامے معین کردند اما بتواضع فروتر نشستم و گفتم۔ فرد۔

| | |
|---|---|
| بگذار کہ بندۂ کمینم | تا در صف بندگان نشینم |

گفت الله الله چه جائے سخن ست

| | |
|---|---|
| گر بر سر و چشم من نشینی | نازت بکشم که نازنینی |

فی الجمله نشستم و از هر درے سخن پیوستم تا حدیث زلت یاران درمیان آمد و گفتم قطعه۔

| | |
|---|---|
| چه جرم دید خداوند سابق الانعام | که بنده در نظر خویش خوار می دارد |
| خدائے راست مسلم بزرگواری و حلم | که جرم بیند و نان برقرار می دارد |

ঘটনাক্রমে উক্ত আমীরের দরবারের নিকটতম কতিপয় ব্যক্তি আমার ব্যাপারে অবগত হয়ে আমাকে স্ব-সম্মানে তার নিকট নিয়ে গেল এবং আমার বসার জন্য উচ্চাসন নির্ধারণ করল ; কিন্তু আমি সবিনয়ে নিম্নাসনেই বসে পড়লাম এবং বললাম।

**পংক্তি ঃ** আমাকে ছেড়ে দিন। আমি একজন তুচ্ছ গোলাম + অতএব আমি গোলামদের কাতারেই বসি। মন্ত্রীমহোদয় বললেন। আল্লাহ! আল্লাহ! (কি আশ্চর্য) এ কোন ধরনের কথা ?

✪ আপনি যদি আমাদের মস্তক ও নয়নযুগলের চোখের উপর বসেন + তাহলে আমি আপনার গর্ববোধ করব, কেননা আপনি গর্বের অধিকারী।

মোট কথা আমি বসে পড়লাম এবং প্রত্যেক দরজা থেকে কথা মিলালাম। (অর্থাৎ নানা প্রকারের কথা শুরু করলাম।) প্রসংগ পরম্পরায় (পূর্বোক্ত) বন্ধুগণের ত্রুটি-বিচ্যুতির কথা আলোচনায় স্থান পেল। আমি বললাম-

**পংক্তি ঃ** "হে দীর্ঘ দিনের দানশীল মহানুভব ব্যক্তি! আপনি (হঠাৎ) কি অপরাধ দেখতে পেলেন + যদ্দ্বারা বান্দা স্বীয় দৃষ্টিতে অতি হেয়/তুচ্ছ প্রতিপন্ন হচ্ছে?

✪ প্রকৃত পক্ষে বড়ত্ব ও মহত্ত্ব এবং সহনশীলতা ও ধৈর্য আল্লাহ পাকের জন্যেই স্বীকৃত। + কেননা তিনি (পাপী-তাপী বান্দার হাজারো) অন্যায় অপরাধ অবলোকন করেন, এতদসত্ত্বে তার রুটি (রিজিক) বহাল রাখেন"।

---

**তাহাকীক ঃ** باکرام স্ব-সম্মানে। درآوردند দরবারে নিয়ে গেল। برتر مقامے উচ্চাসন। فروتر একেবারে নিচে। بندۂ کمینم আমি অধম বান্দা, তুচ্ছ গোলাম। نازت আপনার গর্ব করব। نازنینی আপনি গর্বের পাত্র। فی الجمله মোটকথা। ازهردرے প্রত্যেক দরজা হতে। حدیث কথা, বানী। زلت পদস্খলন, এস্থলে অপরাধ ও ত্রুটি-বিচ্যুতি উদ্দেশ্য। جرم অপরাধ, গুনাহ। سابق الانعام অতীতের অনুগ্রহশীল, দীর্ঘদিনের দানবীর.

حاکم را این سخن پسندیده آمد و اسباب معاش یاران فرمود تا باز بر قاعدهٔ ماضی مهیا دارند و مؤنت ایام تعطیل وفا کنند شکر نعمت بگفتم و زمین خدمت بوسیدم و عذر جسارت بخواستم و گفتم۔

| | | |
|---|---|---|
| روند خلق بدیدارش از بسے فرسنگ | قطعه | چون کعبهٔ قبلهٔ حاجات شد از دیار بعید |
| که هیچ کس نزند بر درخت بے بر سنگ | | ترا تحمل امثال ما باید کرد |

**حکایت** (۱۹): ملک زادهٔ گنج فراوان از پدر میراث یافت و دست کرم بکشاد و از داد سخاوت بداد و نعمت بے دریغ بر سپاه و رعیت بریخت۔

এ কথাগুলো হাকিম মহোদয়ের অত্যন্ত পছন্দ হলো। আমার বন্ধুগণের জীবিকা নির্বাহের সরঞ্জাম অতীতের ন্যায় পূণর্বহাল এবং বন্দ কৃতদিন সমূহের ভাতা ও প্রদান করার আদেশ দিলেন। আমি নিয়ামতের শুকরিয়া আদায় করলাম এবং খিদমতের যমীন চুম্বন করলাম (অর্থাৎ শাহী দরবারের রীতি অনুযায়ী সালাম করলাম) এবং নিজে দুঃসাহসের জন্য ক্ষমা চেয়ে বললাম–

**পংক্তি ঃ পবিত্র খানায়ে কাবা যখন (মানুষের দ্বীনী) জরুরতের কেবলা তথা প্রাণ কেন্দ্র সাব্যস্ত হলো। তখন দুর-দুরান্ত থেকে ✢ বহু মাইল (পথ) অতিক্রম করে মানুষ তার দীদার লাভের জন্য ছুটে আসতে লাগলো। ✪ আপনাকে আমাদের ন্যায় মানুষের জ্বালাতন (অবশ্যই) বরদাশ্‌ত করতে হবে। ✢ কেননা আপনি ফলদার বৃক্ষের ন্যায়। অতএব, মানুষের ঢিলার আঘাত সহ্য করতেই হবে। (বস্তুতঃ) ফলহীন বৃক্ষে কেউ ঢিল ছুড়েনা।***

**হেকায়াত (১৯) ঃ** কোন এক যুবরাজ পিতার উত্তরাধিকারী সূত্রে বিপুল ধন সম্পত্তির মালিক হলো এবং দানের হস্ত উম্মুক্ত করলো। দানশীলতার যথার্থ দায়িত্ব পালন করলো এবং নির্দ্বিধায় প্রচুর অর্থ সম্পদ সৈন্য-সামন্তের উপর ব্যয় করলো।

---

**তাহকীক ঃ** مُهيا যোগাড়, ব্যবস্থা। مؤنت খরচ, পারিশ্রমিক। تعطيل বন্ধ। زمين خدمت بوسيدم চুম্বন করলাম, সাহী সালাম পেশ করলাম। جسارت বাহাদুরী, দুঃসাহসিকতা। ديار - دار এর বহুঃ বিভিন্ন শহর। فرسنگ মাইল, বর্তমানের তিন মাইল সম পরিমাণ দূরত্ব। ملك زاده নৃপতি, যুবরাজ। گنج অঢেল সম্পদ। ميراث উত্তরাধিকারী সূত্রে প্রাপ্ত সম্পদ। فراوان دست كرم দানের হাত। داد দান, অনুগ্রহ। بيدريغ অগনিত, অনেক।

*শিক্ষা/উপদেশ ঃ * এক ঃ আমীর উমারা ও অর্থশালীগণের জন্যে সদা দুনিয়া বিমুখ, খোদাভীরু ও দুঃখ-দূদর্শাগ্রস্থ ব্যক্তিগণের খেদমত ও সেবা করা উচিৎ। দুই ঃ নেতৃত্বস্থানীয় ও পদস্থ ব্যক্তিবর্গ তথা সর্বস্তরের মানুষের জন্য সদা ধৈর্য ও সহনশীলতার গুণ থাকা অতিব জরুরী। তিন ঃ কারো থেকে অশোভনীয় কোন আচরণ দেখলে তৎক্ষনাৎ তার প্রতিশোধ নেয়া ও দান-দক্ষিন বন্দ করে দেয়া ঠিক নয়।*

| | | | |
|---|---|---|---|
| نیاساید مشام از طبلهٔ عود | نظم | بر آتش نه که چون عنبر بوید |
| بزرگی بایدت بخشندگی کن | | که دانه تا نیفشانی نروید |

یکے از جلسائے بے تدبیر نصیحتش آغاز کرد کہ ملوک پیشین مر این نعمت بسعی اندوختہ اند و برائے مصلحتے نہادہ دست ازیں حرکات کوتاہ کن کہ واقعہا در پیش ست و دشمنان از پس نباید کہ بوقت حاجت درمانی۔ قطعہ:

| | |
|---|---|
| اگر گنجے کنی بر عامیان بخش | رسد ہر کدخدائے را برنجے |
| چرا نستانی از ہر یک جوئے سیم | کہ گرد آید ترا ہر روز گنجے |

**পংক্তি :** উদ সু-ঘ্রাণযুক্ত কাঠ এর পাত্র (নাকে লাগানোর) দ্বারা মন প্রফুল্লতা লাভ করে না। ✢ বরং আগুনের উপর রাখ তাহলে মেশক আম্বরের ন্যায় খুশবু ছড়াবে। ✪ যদি তুমি লোক চোখে মহৎ হতে চাও তাহলে দানশীলতা অবলম্বন করো। ✢ যতক্ষণ দান শীলতার বীজ বপন না করবে ততক্ষণ ফল উৎপন্ন হবে না।

সভাসদগণের মধ্যে কোন এক অদূরদর্শী ব্যক্তি তাকে উপদেশ দিতে আরম্ভ করল যে, পুর্বের বাদশাহগণ এ সম্পদ বহু কষ্টের বিনিময়ে সঞ্চয় করেছেন এবং বিশেষ কল্যাণার্থে (তা সংরক্ষণ করে) রেখেছেন। সুতরাং এ ধরনের দান খয়রাত হতে হাত খাটো করুন। কেননা সামনে বহু বিপদ ঘনীভূত এবং পিছনে বহু শত্রু বিদ্যমান। এমনটি যেন না হয় যে প্রয়োজনের সময় নিরুপায় হয়ে যান।

**পংক্তি :** "যদি আপনি (পূর্ণ) একটি ধন-ভান্ডার জনসাধারণের মধ্যে বিলিয়ে দেন ✢, তাতে তাদের তেমনকি ফায়দা হবে? কেননা এতে প্রতিঘরে একটি করে চাউল পৌছবে। ✪ (এর বিপরীতে) প্রতি ঘর হতে আপনি এক একটি রৌপ্য মুদ্রা আদায় করেন না কেন? এতে করে প্রত্যেক দিন আপনার একটি করে ভান্ডার পূর্ণ হতো?

---

**তাহকীক :** مشام দেমাগ, মন। طبله পাত্র, ডিব্বা। عود এক ধরনের কালো সুগন্ধিযুক্ত কাঠ। نه রাখো امر- واحد حاضر م نهادن ঘ্রাণ ছড়াবে। واحد غائب واحد । بخشندگی দানশীলতা । مضارع - م - بوئیدن - باء - زائده - نروید - । না ছিটাবে, বপন না করবে। حاضر - مضارع منفی - م - افشاندن - উৎপন্ন হবেনা। بے تدبیر । واحد غائب مضارع منفی - م - روئیدن - অদূরদর্শী, অনভিজ্ঞ। کوتاه খাটো। واقعها অনেক বিপদ, দুর্ঘটনা। فروما ندگی অপারগতা گنجے কোন এক ভান্ডার, খাজানা । عامیان জনসাধারণ। کدخدائی গৃহকর্তা, উপযুক্ত। بر نجے একটা চাউল। نستانی লন না, উসুল কর না। جوئے سیم একযব রৌপ্য।

ملک زاده روی ازین سخن درهم آورد و موافق طبعش نیامد و مر او را زجر فرمود و گفت خداوند تعالی مرا مالک این مملکت گردانیده است تا بخورم و ببخشم نه پاسبان که نگهدارم ـ بیت

| | |
|---|---|
| قارون هلاک شد که چهل خانه گنج داشت | نوشیروان نمرد که نام نکو گذاشت |

(۲۰)

**حکایت** ـ آورده اند که نوشیروان عادل را در شکارگاهی صیدی کباب می کردند و نمک نبود ـ غلامی بروستا دوانیدند تا نمک آرد نوشیروان گفت بقیمت بستان تا رسمی نگردد و ده خراب نشود گفتند ازین قدر چه خلل زاید گفت بنیاد ظلم اندر جهان اول اندکی بوده است و هر کس که آمد بران مزید کرد تا بدین غایت رسید ـ

"শাহজাদা এ কথার কারণে স্বীয় চেহারা ফিরিয়ে নিলেন (নারাজ হলেন)। এটা তার মহৎ স্বভাব অনুযায়ী হলোনা। তাকে তিনি ধমক দিলেন এবং বললেন- আল্লাহ আমাকে এ সাম্রাজ্যের কর্তৃত্ব দান করেছেন যাতে আমি নিজে খাই এবং অপরকে দান করি। আমাকে চৌকিদার বানাননি যে, আমি এগুলোর পাহারা দিব (অর্থাৎ ভোগ করবো না এবং অপরকেও দিবোনা)।

পংক্তি : চল্লিশটি ধন-ভান্ডারের অধিকারী কারুণ সে ও পরিশেষে ধ্বংস হয়ে গেছে। ✝ আর বাদশাহ নওশিরওয়া মরেও অমর রয়েছেন। কেননা তিনি সুনাম রেখে গেছেন।

হেকায়াত (২০) : ঐতিহাসিকগণ লিখেন- একবার ন্যায় বিচারক বাদশাহ নওশিরওয়ার জন্য বাবুর্চীগণ একটি শিকারের গোশত কাবাব করতেছিল। ঘটনাক্রমে লবণ ছিলনা। তাই এক ভৃত্যকে লবন আনার জন্য গ্রামে পাঠানো হল। নওশিরওয়া বললেন- মূল্য দিয়ে আনবে। যাতে কুপ্রথার প্রচলন না ঘটে এবং গ্রাম ধ্বংস না হয়ে যায়। তারা বলল- এ সামান্য পরিমাণ দ্বারা কি ক্ষতি হবে? তিনি বললেন- পৃথিবীতে জুলুমের ভিত্তি প্রথমে সামান্যই ছিল। পরে যে-ই এসেছে সে তার উপর সামান্য বৃদ্ধি করেছে। এমনিভাবে তা এ সীমা পর্যন্ত পৌছেছে।

---

**তাহকীক :** گراید জমা হবে। زهار ধমক। نگهدارم আমি হিফাজতে রাখব। قارون হযরত মুসা (আঃ) এর চাচাতো ভাই। তার সাথে বেয়াদবী করার দরুন আল্লাহ তাকে তার মালামাল সহ যমীনে দাবিয়ে দিয়েছেন। چهلخانه گنج চল্লিশটি ধনভান্ডার। نوشيروان রাসূল (সাঃ) এর সমসাময়ীক এক ন্যায় পরায়ন বাদশাহ। সুনাম রেখে গেছেন। ده গ্রাম। خراب উজাড়, ধ্বংস। خلل ক্ষতি, ক্রটি।

---

***শিক্ষা/উপদেশ :*** *রাজা-বাদশাহ তথা বিত্তবানদের উচিৎ দানের হস্ত সম্প্রসারিত করে গরীব দুঃখীদের সাহায্য সহানুভূতিতে ব্যাপৃত থাকা। কার্পণ্যতা অবলম্বন করা আদৌ ঠিক নয়। দানের দ্বারা মানুষ মরেও থাকে অমর। আর কার্পন্যদ্বারা হয় লাঞ্ছিতও ঘৃণিত। যেমন বাদশাহ নওশিরওয়া ও কারুনের ব্যাপারে প্রত্যক্ষ করা যায়।*

سر جملہ حیوانات گویند کہ شیرست و اذل جانوران خر و باتفاق خر باربر بہ کہ شیر مردم در۔

| | |
|---|---|
| مسکین خر اگرچہ بے تمیزست | چوں بار ہمی برد عزیزست |
| گاوان و خران باربردار | بہ ز آدمیان مردم آزار |

باز آمدیم بحکایت وزیر غافل گویند ملک را طرفے از ذمائم اخلاق او بقرائن معلوم گشت در شکنجہ کشید و بانواع عقوبت بکشت۔ قطعہ۔

| | |
|---|---|
| حاصل نشود رضائے سلطان | تا خاطر بندگاں نہ جوئی |
| خواہی کہ خدائے بر تو بخشد | با خلق خدائے کن نکوئی |

(কথিতআছে) সিংহ সকল পশুর রাজা এবং তুচ্ছতম (অতিশয় হেয়) পশু হলো গাধা। অথচ সর্বৈকামতে বোঝা বহনকারী গাধা মানুষ ঘাতক সিংহ হতে উত্তম।

**পংক্তি ঃ** অবলা নিরীহ গাধা যদিও বিবেকহীন ✢ তথাপি যেহেতু সে বোঝা বহন করে তাই সবার প্রিয়। ✪ বস্তুতঃ বোঝা বহনকারী গরু ও গাধা ✢ কষ্ট দানকারী মানুষ হতে উত্তম।"

(শেখসা'দী (রঃ) বলেন) আহমক উজিরের কাহিনীও বর্ণনায় ফিরে আসছি- কথিত আছে যে, বাদশাহ বিভিন্ন আলামতের মাধ্যমে তার কু-চরিত্র সম্বন্ধে জানতে পেরে তাকে পীড়নযন্ত্রে আবদ্ধ করলেন এবং বিভিন্ন ধরনের শাস্তি দিয়ে মেরে ফেললেন।

**পংক্তি ঃ** ততক্ষণ পর্যন্ত বাদশাহর সন্তুষ্টি লাভ করতে পারবে না। ✢ যতক্ষণ পর্যন্ত তুমি বাদশার ভৃত্য কর্মচারীরদের মন সন্তুষ্টির চেষ্টা না করবে ✪ "তুমি যদি চাও যে আল্লাহ পাক তোমাদের উপর রহমত করুক ✢ তবে তুমি খোদার সৃষ্টির সাথে উত্তম ব্যবহার কর।"

---

**তাহকীক ঃ** سر নেতা, সরদার। شیر বাঘ, সিংহ। اذل হেয়, তুচ্ছতম। مردم در মানুষ বিদীর্ণকারী, واحد - اسم فاعل سماعی। بے تمیز বুদ্ধি-জ্ঞানহীন। بار বোঝা। عزیز প্রিয়। گاؤ گاوْں এর বহুঃ গরু। بار بردار বোঝা বহনকারী। برداشتن - م- اسم فاعل سماعی -واحد। ذمیمة - ذمائم এর বহুঃ দোষ ত্রুটি অন্যায়কাজ। قرینة ,قرائن বহুঃ আলামত, চিহ্ন। شکنجہ পীড়নযন্ত্র, যারমধ্যে অপরাধীকে আটকিয়ে চাপদেয়া হয় ও অপরাধ সম্পর্কে জিজ্ঞাসাবাদ করা হয়। بانواع عقوبت নানা ধরণের শাস্তি। نکوئی দয়া, সদ্ব্যবহার।

آوردہ اند کہ یکے از ستمدیدگان بسر او بگذشت و در حال تباہ وے تامل کرد و گفت۔

| | |
|---|---|
| نہ ہر کہ قوت بازوئے منصبے دارد | بسلطنت بخورد مال مردمان بگزاف |
| تواں بحلق فرو بردن استخواں درشت | ولے شکم بدرد چوں بگیرد اندر ناف |

حکایت۔ مردم آزارے را حکایت کنند کہ سنگے بر سر صالحے زد۔ درویش را مجال انتقام نبود سنگ را نگاہ می داشت تا زمانے کہ ملک را برآں لشکرے خشم آمد و در چاہ کرد۔ درویش آمد و سنگ بر سرش کوفت گفتا تو کیستی و ایں سنگ چرا زدی گفت من فلانم و ایں ہماں سنگ ست کہ در

বর্ণিত আছে যে, তার নিকট হতে অত্যাচারিত এক ব্যক্তি অতিক্রম করছিল। সে তার ধ্বংসাত্মক অবস্থার উপর চিন্তা করল এবং বলল–

**পংক্তি ঃ** "যে ব্যক্তি পদ বা হুকুমাতের বাহুর শক্তি (অর্থাৎ হুকুমাত চালানোর যোগ্যতা) রাখেনা সে যখন পদ লাভ করে + তখন জুলুম অত্যাচার করে মানুষের মাল ভোগ করে। (অথবা যে ব্যক্তি পদের বাহুর ক্ষমতা রাখে সে যে জুলুম-অত্যাচার করে মানুষের সম্পদ গ্রাস করবে এটা পছন্দনীয় হতে পারে না।) ✪ গলা দিয়ে শক্ত হাড় গিলে ফেলা সম্ভব + কিন্তু যখন তা নাভীর মাঝে আটকে যায় তখন তা পেট বিদীর্ণ করে দেয়।" (জুলুমের অবস্থা ও এধরনের। এর পরিণাম একমাত্র ধ্বংস।)

**হেকায়াত (২২) ঃ** জনৈক অত্যাচারী সম্বন্ধে বর্ণিত আছে যে, একবার সে এক নেক্কার মানুষের মাথার উপর প্রস্তরাঘাত করেছিল। বেচারা দরবেশের প্রতিশোধ গ্রহণের সাধ্য ছিলনা। কিন্তু প্রস্তরখন্ডটি যত্নসহকারে রেখে দিয়েছিল। (ঘটনাক্রমে বাদশাহ ঐ অত্যাচারী) লোকটির উপর ক্রোধান্বিত হয়ে তাকে কুপের মধ্যে আটক করে রেখেছিলেন। (ঐ সময় কয়েদীদের কে কুয়ার মধ্যে বন্দী করে রাখা হত।) দরবেশ (কুপের) পাড়ে গেল এবং প্রস্তর খন্ড তার মাথার উপর নিক্ষেপ করল। তখন সে (অত্যাচারী) জিজ্ঞেস করল– তুমি কে? এবং এ পাথর কেন মারলে? দরবেশ বলল– আমি অমুক ব্যক্তি।

---

**তাহকীক ঃ** ستمدیدگاں ستمدید এর বহুঃ অত্যাচারিত। تامل চিন্তা। منصب পদ। گزاف অনর্থক। فرو بردن গিলে ফেলা, গলধঃকরণ করা। استخواں ... ستمگارہ অত্যাচারী। صالحے জনৈক নেককার, مجال সুযোগ। انتقام প্রতিশোধ। نگاہ হিফাজত। کیستی তুমি কে?

*শিক্ষা/উপদেশ ঃ বাদশাহর নিকট আমীর উমারাদের জন্য বাদশার নৈকট্য লাভের আশায় নিরীহ জনসাধারণের উপর জুলুম অত্যাচার চালানো আদৌ উচিৎ নয়। মানুষকে খুশী করতে যেয়ে আল্লাহকে নারাজ করা মহাভুলনায়*

حکایت ۲۳

یکی را از ملوک مرضی هایل بود که اعادت ذکر آن ناکردن اولی طائفه از حکمای یونان متفق
شدند که مرین درد را دوائی نیست مگر زهره آدمی که چندین صفت موصوف باشد بفرمود طلب کردن
پسر دهقانی یافتند بر آن صورت که حکیمان گفته بودند پدر و مادرش را بخواندند و بنعمت بیکران خوشنود
گردانیدند و قاضی فتوی داد که خون یکی از رعیت ریختن سلامت نفس پادشاه را روا باشد

جلاد قصد کرد پسر سوی آسمان برآورد و تبسم کرد ملک پرسید که درین حالت چه جای خندیدن
است گفت ناز فرزندان بر پدر و مادر باشد و دعوی پیش قاضی برند و داد از پادشاه خواهند اکنون
پدر و مادر بعلت حطام دنیا مرا بخون در سپردند و قاضی بکشتنم فتوی داد و سلطان مصالح
خویش اندر هلاک من همی بیند بجز خدای عز و جل پناهی نمی بینم.

**হেকায়াত (২৩) :** জনৈক বাদশাহর ভীষণ মারাত্মক রোগছিল। যা উল্লেখ না করাই সমীচীন। বিজ্ঞ ডাক্তারগণ এব্যাপারে একমত হলেন যে, এ বৈশিষ্টের মানুষের হৃৎপিণ্ড ছাড়া এ রোগের অন্য কোন ঔষধ নেই যার গায়ের রং হবে কাল, চোখ দুটি নীল বর্ণের এবং দেহ দীর্ঘাকৃতির, নিরোগ, অল্প বয়স্ক ও স্বাস্থ্যবান। বাদশাহ অনুসন্ধানের জন্য আদেশ দিলেন। (বহু খোজাখুজির পর) চিকিৎসকগণের বর্ণিত বৈশিষ্টের অধিকারী এক গ্রাম্য বালককে পাওয়া গেল। বালকের পিতা মাতাকে ডাকা হল এবং প্রচুর সম্পদ দ্বারা তাদিগকে সন্তুষ্ট করালেন। কাজী সাহেব ফতোয়া দিলেন যে, বাদশাহর জীবন রক্ষার্থে একজন প্রজাকে হত্যা করা জায়েয। জল্লাদ তাকে হত্যার জন্য উদ্যত হল। এসময় বালকটি আকাশের দিকে মাথা উত্তোলন করে একটু মুচকি হাসল। বাদশাহ (দেখে) জিজ্ঞেস করলেন- এ অবস্থায় হাসার কি কারণ থাকতে পারে বল? বালক বলল- সন্তানের আবদার চলে মাতা পিতার নিকট, মামলা দায়ের করে মানুষে কাজীর নিকট। ন্যায় বিচার কামনা করে বাদশাহর নিকট। এখন তো (আমার) পিতা-মাতা সামান্য অর্থের বিনিময়ে আমাকে হত্যা করার জন্য সোপর্দ করে দিয়েছে। কাজী সাহেব হত্যার অনুকূলে (ফতোয়া দিয়ে) দিয়েছেন। আর বাদশাহ তো আমার হত্যার মাঝেই স্বীয় কল্যাণ দেখছেন। এখন মহান আল্লাহ তায়ালা ছাড়া আমার আশ্রয় কাউকে দেখছি না।

**তাহকীক :** بچندیں صفت এ সবগুণে/ বৈশিষ্ট্য। موصوف গুণান্বিত। دهقان গ্রাম। حکماء বিজ্ঞ ডাক্তার গণ। بیکراں অগণিত। অপসারণ সরানো। تبسم মুচকি হাসি। چه جائے কি কারণ। نازفرزند সন্তানের আবদার। علت কারণ। حطام ঘাস- এ স্থলে দুনিয়ার তুচ্ছ সম্পদ

| | |
|---|---|
| پیش که برآورم ز دستت فریاد | هم پیش تو از دست تو میخواهم داد |

سلطان را دل ازین سخن بهم برآمد و آب در دیده بگردانید و گفت هلاک من اولیٰ تر که خون چنین طفلے ریختن بے گناه سر و چشمش ببوسید و در کنار گرفت و آزاد کرد و نعمت بے اندازه بخشید گویند هم در آن هفته صحت یافت

قطعه

| | |
|---|---|
| همچنان در فکر آن بیتم که گفت | پیلبانے برلب دریاے نیل |
| زیر پایت گر بدانی حال مور | همچو حال تست زیر پاے پیل |

**حکایت** - یکے از بندگان عمرو لیث گریخته بود کساں در عقبش برفتند و باز آوردند - وزیر را

**পংক্তি ঃ** আপনার (জুলুমের) হাত থেকে রক্ষা পাওয়ার জন্য কার নিকট ফরিয়াদ করব? + যদি জুলুমের হাত থেকে ইনসাফ চাই তাহলে আপনার নিকটই চাব। আপনি ছাড়া আমার আর কোন আশ্রয়দাতা নেই।

বালকের কথায় বাদশাহ্‌র অন্তর বিগলিত হয়ে গেল। নয়নযুগল অশ্রুভারাক্রান্ত হল। তিনি বললেন– এ নিষ্পাপ বালক কে হত্যা করার চেয়ে আমার মৃত্যু অধিকতর উত্তম; এ কথা বলেই তার চোখে মুখে চুম্বন করলেন। কোলে টেনে নিলেন এবং তাকে মুক্ত করে বিপুল ধন রত্ন দান করলেন। কথিত আছে। ঐ সপ্তাহেই তিনি পূর্ণ সুস্থতা লাভ করেন।

**পংক্তি ঃ** (শেখ সা'দী বলেন–) আমি এখনো পর্যন্ত ঐ মর্ম উদ্‌ঘাটনের চিন্তায় আছি + যা এক হস্তি চালক নীল দরিয়ার তীরে আবৃতি করেছিল– ✪ তোমার পায়ের নীচে (পতিত) পিপীলিকার অবস্থা যদি তুমি জানতে চাও + তাহলে হাতীর পায়ের নীচে তুমি পতিত হলে তোমার অবস্থা কি হতে পারে সেদিকে লক্ষ্য কর।

**হেকায়াত (২৪) ঃ** বাদশাহ্ আমর লাইসের গোলামদের মধ্য থেকে এক গোলাম পালিয়ে গিয়েছিল। মানুষে (তালাশ করার জন্য) তার পিছনে পিছনে রওয়ানা হল ও ফেরত আনল (ধরে নিয়ে আসল)। জনৈক উজির ছিলেন তার উপর অসন্তুষ্ট।

---

**তাহকীক ঃ** دل بهم برآمد অন্তর বিগলিত হল। دیده চোখ। کنار কোল। **دراں هفته** ঐ সপ্তাহে। پیلبانے এক হস্তি চালক। برلب ঠোঁটের উপর। এ স্থলে তীরে। مور পিপীলিকা। پیل হস্তি, হাতী। عمر ولیث জনৈক বাদশাহর নাম। کس . کسار এর বহুঃ লোকেরা। عقبش তার পিছনে।

*শিক্ষা/উপদেশঃ এক ঃ কারো ব্যক্তি স্বার্থ সিদ্ধির জন্য অন্যকে কষ্ট দেয়া সমীচীন নয়। দুই ঃ সদা মিসকিন, নিঃস্ব, অসহায়, নিপীড়িত, দরিদ্রের প্রতি রহম ও দয়া করা এবং তাদের ব্যথায় ব্যথিত হওয়া উচিত*

باوے غرضے بود اشارت بکشتنش کرد تا دیگر بندگاں چنیں فعل نیارند بندہ سر پیش عمرو لیث برزمیں نہاد وگفت۔ فرد۔

| | |
|---|---|
| ہرچہ رود برسرم چوں تو پسندی رواست | بندہ چہ دعوی کند حکم خداوند راست |

لیکن بموجب آنکہ پروردۂ نعمت ایں خاندانم نخواہم کہ در قیامت بخون من گرفتار آئی اجازت فرمائی تا وزیر را بکشم پس آنگہ بقصاص او بفرمائی خون من ریختن تا بحق کشتہ باشی ملک را خندہ گرفت وزیر را گفت چگونہ مصلحت می بینی وزیر گفت اے خداوند جہاں مصلحت آں می بینم کہ از بہر خدا وصدقۂ گور پدر او را آزاد کنی تا مرا نیز در بلائے نیفگند گناہ از من ست وقول حکیمان معتبر گفتہ اند

তিনি তাকে হত্যা করার নির্দেশ দিলেন। যাতে অন্যান্য গোলাম এ ধরনের কাজ না করে। ঐ গোলামটি আমর লাইসের সামনে মাথা যমীনের উপর রেখে বলল–

**পংক্তিঃ** আমার মাথার উপর যা অতিবাহিত হয়ে যায় আপনি যদি তা পছন্দ করেন তাহলে তা যথার্থই (আমি রাজী)। + যেখানে মনিবের মর্জি রয়েছে সেখানে গোলাম কি আর্জী করতে পারে।

কিন্তু যেহেতু আমি এ খান্দানের নুন নিয়ামতে প্রতিপালিত। তাই আমি চাই না যে, কেয়ামতের দিবসে আপনি আমার দায়ে (আল্লাহর দরবারে) গেরেফতার হন। আপনি অদেশ করলে আমি উজির কে হত্যা করি। অতঃপর আমাকে তার কিসাসের বদলে হত্যা করার আদেশ দিন। তাহলে (আমাকে) হত্যা করা সঙ্গত হবে (খোদার নিকট জবাবদেহী করতে হবে না)। তার এ বুদ্ধি মত্তা দেখে বাদ্‌শাহ্‌র হাসি আসল। তিনি উজিরকে বললেন- তুমি এখন কোন্‌টা কল্যাণকর দেখছ? উজির বলল– জাহাপাঁনা? আমি ভাল মনে করি যে, কবরে শায়িত আপনার পিতার সাদকা স্বরূপ আল্লাহর ওয়াস্তে তাকে আযাদ করে দিন। যাতে (ভবিষ্যতে) আমাকে অন্য কোন মসীবতে না ফেলে। প্রকৃত অপরাধ আমার। জ্ঞানীজনদের কথাই যথার্থ। তাঁরা বলেছেন–

---

**তাহকীক ঃ** غرضے কোন শত্রুতা। موجب ان এ কারণে। بخون من আমার হত্যা দ্বারা। بکشم হত্যা করব। واحد متکلم - فعل مضارع - کشتن। آنگہ তখন। بقصاص খুনের বদলে খুন। کشتہ باشی - م - زائدہ - با ء। তুমি হত্যা করে থাকবে, واحد حاضر - ماضی احتمالی - کشتن - م। خندہ گرفت হাসি পেল। نیفگند না ফেলা। واحد غائب - فعل مضارع - نفی - افگند - م। معتبر গ্রহণ যোগ্য, যথার্থ।

| | | | |
|---|---|---|---|
| چو کردی با کلوخ انداز پیکار | مثنوی | سر خود را بہ نادانی شکستی |
| چو تیر انداختی بر روئے دشمن | | چناں داں کاندر آماجش نشستی |

حکایت (۲۵) ملک زوزن را خواجۂ بود کریم النفس نیک محضر کہ ہمگناں در مواجہہ حرمت داشتے و در غیبت نکو گفتے اتفاقاً از و حرکتے در نظر ملک ناپسند آمد مصادرت فرمود و عقوبت کرد و سرہنگانِ پادشاہ بسوابق نعمتِ اُو معترف بودند و بشکرِ آں مرتہن در مدت توکیل اُو رفق و ملاطفت کردندے و زجر و معاقبت روا نداشتندے۔

পংক্তি ঃ যদি তুমি ঢিল নিক্ষেপকারীদের সাথে লড়াই কর তাহলে তুমি (জানবে) বোকামির দরুন নিজের মাথা নিজেই ভাঙ্গলে। + তুমি যখন শত্রুর অভিমুখে তীর নিক্ষেপ করলে তখন জেনে রাখ যে, তুমি শত্রুর লক্ষ্য স্থলে উপবিষ্ট আছ (অর্থাৎ যখন তুমি অন্যকে নিজের তীরের নিশানা বানাবে তখন সেও তোমাকে তার তীরের লক্ষ্যস্থল বানাবে। তাই তোমার নিশ্চিন্তে বসে থাকা ঠিক হবে না।)

**হেকায়াত (২৫) ঃ** যাওযান শহ্‌রে (অথবা যাওযান বাদশাহর) ছিলেন উত্তম স্বভাব বিশিষ্ট এক উজির। সাক্ষাতে তিনি সবাইকে সম্মান করতেন এবং অসাক্ষাতে করতেন সবার প্রশংসা। ঘটনাক্রমে তার একটি কাজ বাদশাহ্‌র দৃষ্টিতে অপছন্দ হলো। (বাদশাহ) তাকে জরিমানা করলেন ও সাজা দিলেন। (কারাগারে প্রেরণ করলেন।) বাদশাহর সেনাপতিগণ ছিলেন তার পূর্বের নেয়ামতের স্বীকৃতি দানকারী (ভোগকারী) এবং তার কৃতজ্ঞতায় আবদ্ধ। কার্যে নিয়োজিত থাকাকালে তারা তার সাথে (সাধ্যমত) কোমল ব্যবহারও অনুগ্রহ করতেন। রূঢ় ব্যবহার ও শাস্তিকে জায়েয মনে করতেন না।

**তাহকীক ঃ** کلوخ انداز ঢিল নিক্ষেপকারী। پیکار যুদ্ধ, সংঘাত। آماجش লক্ষ্যস্থল। زوزن হেরাত ও নিশাপুরের মধ্যবর্তী এক শহর অথবা এক বাদশাহর নাম। خواجه ঘরের মালিক, লজ্জাস্থান কর্তিত গোলাম, উজির। کریم النفس শরীফ, ভদ্র, দাতা, ক্ষমাকারী। نیک محضر সৎ স্বভাব। همگناں সবাই। مواجه সামনা সামনি। حرمت সম্মান। غیبت অসাক্ষাতে। مصادرت জরিমানা। سرهنگاں সেনা প্রধানগণ। معترف স্বীকৃতিদানকারী। مرتهن বন্ধকগ্রহীতা। توکیل অর্পন। رفق কোমলতা। ملاطفت দয়া।

*শিক্ষা/উপদেশ ঃ এক ঃ মন্ত্রী তথা সরকারী কর্মকর্তাগণের উচিৎ নিজ মতলব সিদ্ধীর জন্যে বিনা কারণে বাদশাহ্‌র নিকট জনসাধারণের দোষ চর্চা না করা এবং কাউকে ঘায়েল করার জন্য সুযোগ সন্ধানি না হওয়া। **দুইঃ** আসামী বা অপরাধী কিছু বলতে চাইলে মনযোগ সহকারে তা শোনা উচিৎ।*

| | | |
|---|---|---|
| صلح با دشمن اگر خواہی ہر گہ کہ ترا | قطعہ | در قفا عیب کند در نظرش تحسین کن |
| سخن آخر بدہاں میگذرد موذی را | | سخنش تلخ نخواہی دہنش شیریں کن |

آنچہ خطاب ملک بود از عہدۂ بعضے بیروں آمد و بہ بقیتے در زندان بماند آوردہ اند کہ یکے از ملوک نواحی در خفیہ پیغامش فرستاد کہ ملوک آں طرف قدر چناں بزرگوار ندانستند و بے عزتی کردند اگر رائے عزیز فلاں احسن اللہ خلاصہ بجانب ما التفاتے کند در رعایت خاطرش ہرچہ تمامتر سعی کردہ آید و اعیان ایں مملکت بدیدار او مفتقرند و جواب ایں حروف را منتظر خواجہ چوں بریں وقوف یافت از خطر اندیشید درحال جوابے مختصر کہ اگر برملا افتد فتنہ نباشد بر قفائے ورق نوشت و رواں کرد۔

পংক্তিঃ যদি তুমি শত্রুর সাথে সন্ধি করতে চাও ✢ তাহলে তোমার পিছনে যে, তোমার দোষ চর্চা করে তুমি তার সামনে তার প্রশংসা কর। ✪ কষ্টদানকারীর কথা সর্বশেষ মুখ দিয়েই বের হয়। ✢ যদি তুমি তার তিক্ত কথা শুনতে না চাও তাহলে তার মুখকে মিষ্টি কর (তার খোশামোদ, প্রশংসা কর।)

বাদশাহ্‌র অসন্তুষ্ট হবার যে সব কারণ ছিল এর মধ্যে কিছুর ক্ষতি পূরণ দিয়ে সে দায়িত্ব মুক্ত হলো। আর বাকী গুলোর কারণে কারাগারে পড়ে রইল। কথিত আছে যে, পার্শ্ববর্তী (দেশের) জনৈক বাদশাহ্ গোপনে তার নিকট চিঠি পাঠাল যে, ঐ দেশের বাদশাহ আপনার ন্যায় বুযুর্গ (এবং যোগ্যতা সম্পন্ন) ব্যক্তির সঠিক মূল্যায়ন করতে পারেনি বরং লাঞ্চিত করেছে। যদি অমুকের (আপনার) মূল্যবান অভিমত (আল্লাহ তায়ালা আপনার মুক্তির সুব্যবস্থা করুন) আমাদের প্রতি কিছুটা মনোযোগী হয় তাহলে আপনার মন সন্তুষ্টির পুরোপুরি চেষ্টা, কোশেশ করা হবে। এই দেশের নেতৃত্বস্থানীয় লোক (এবং জনসাধারণ) আপনার দিদার লাভের মুখাপেক্ষী (আকাংক্ষী) এবং তারা এ কথার জবাবের প্রতীক্ষায় আছে। উজির যখন এ কথা গুলো জানতে পারল তখন বিশেষ চিন্তায় পড়ল। (যদি বাদশাহ্ জানতে পারে) না জানি কোন্ মসিবত এসে পড়ে। তবে তাৎক্ষণিক ভাবে একটি সংক্ষিপ্ত উত্তর চিঠির অপর পৃষ্ঠায় লিখে পাঠিয়ে দিল যা প্রকাশ হলে ফিৎনা হবে না।

---

**তাহকীক ঃ** قفا পিছন, অবর্তমান। تحسین প্রশংসা। موذی কষ্ট দায়ক। تلخ তিক্ত। شیریں کن মিষ্টি কর। এ স্থলে তোষামোদ, প্রশংসা করা উদ্দেশ্য। خطاب সম্বোধন এখানে ক্রোধ, গোস্যা উদ্দেশ্য। عہد যিম্মাদারী। نواحی পার্শ্ববর্তী এলাকা। خفیہ গুপ্তভাবে। پیغام বার্তা, চিঠি। رائے عزیز মূল্যবান মতামত। خلاصہ তার মুক্তি। اعیان নেতৃবৃন্দ, বড়গণ। مفتقرند মুখাপেক্ষী। ایں حروف را এ কথা গুলোর। وقوف یافت সংবাদ পেল, জানতে পারল। ازخطر اند یشید ভয়ে চিন্তায় পড়ল। درحال তাৎক্ষণিকভাবে। برملا প্রকাশ্যে।

یکے از متعلقان کہ بریں واقف بود ملک را اعلام کرد کہ فلاں را کہ حبس فرمودہ با ملوک نواحی مراسلت دارد ملک بہم برآمد و کشف ایں خبر فرمود قاصد را بگرفتند و رسالت برخواندند نوشتہ بود کہ حسن ظن بزرگان بیش از فضیلت ماست و تشریف قبولے کہ فرمودند بندہ را امکان اجابت آں نیست بحکم آنکہ پروردۂ نعمت ایں خاندان ست و باندک مایۂ تغیر خاطرے باولی نعمت قدیم بے وفائی نتواں کرد۔ فرد۔

| | |
|---|---|
| آں را کہ بجائے تست ہر دم کرمے | عذرش بنہ ار کند بعمرے ستمے |

ملک را سیرت حق شناسی او خوش آمد و خلعت و نعمت بخشید و عذر خواست کہ خطا کردم کہ ترا

বাদশার কর্মচারীদের মধ্য হতে একজন পূর্ব হতে (এ চিঠি সম্পর্কে) জানত। সে বাদশাহ্কে এ ব্যাপারে অবহিত করল যে, অমুক লোক যাকে আপনি বন্দি করে রেখেছেন পার্শ্ববর্তী রাজা বাদশার সাথে গোপনে পত্রালাপ করে। (হয়তবা আপনার বিরুদ্ধে কোন ষড়যন্ত্রে লিপ্ত হয়েছে।) এ সংবাদে বাদ্শাহ ক্ষুব্ধ হলেন এবং সত্যতা যাচাই এর আদেশ দিলেন। তারা পত্র বাহককে আটক করল ও চিঠি পড়ল। এতে লেখা ছিল– আমার সম্পর্কে বড়দের ধারণা আমার প্রকৃত অবস্থা হতে অনেক বেশী। যে উপহাব গ্রহণ করার প্রস্তাব আমাকে দিয়েছেন তা গ্রহণ করার শক্তি অধমের নেই। কেননা অধম ঐ রাজবংশের অনুগ্রহেই প্রতিপালিত। অন্তর সামান্য পরিবর্তন হওয়ার কারণে দীর্ঘদিনের অনুগ্রহশীল ব্যক্তির সাথে (এ অধম) বিশ্বাস ঘাতকতা করতে পারে না।

পংক্তিঃ তোমার উপর যে ব্যক্তির সর্বক্ষণের (দীর্ঘদিনের) জন্যে অনুগ্রহ রয়েছে।
+ যদি সে জীবনে কখনো একবার জুলুম করে বসে তবে তাকে মাযুর মনে কর।

বাদশাহ্র নিকট তার ন্যায় পরায়নতা (ও প্রভু ভক্তির) চরিত্রটি (যারপর নাই) পছন্দ হল। তাকে পুরস্কার ও মোটা রকমের ধনদৌলত দান করলেন এবং বিনীতভাবে ক্ষমা চেয়ে নিলেন যে, আমি তোমাকে বিনাদোষে ও অপরাধে কষ্ট দিয়ে ভুল করেছি।

---

**তাহকীক ঃ** حبس বন্দী। مراسلت دارد পত্রালাপ করে। بهم برآمد নারাজ হল, অস্থির হল। کشف খোলা, এ স্থলে সত্যতা যাচাই করা উদ্দেশ্যে। قاصد দূত, পত্র বাহক। اجابت উত্তর প্রদান করা। بحکم آنکه এ কারণে যে। بیوفائی অকৃতজ্ঞতা, বিশ্বাসঘাতকতা, গাদ্দারী। کرم অনুগ্রহ। حق شناسی ন্যায় পরায়নতা। خلعت উপহার, পুরস্কার عذر خواست ক্ষমা চাইল।

بے جرم وخطا بیازردم گفت اے خداوند بندہ دریں حالت مر خداوند را خطائے نمی بیند بلے تقدیر خداوند تعالیٰ چنیں بود کہ مرا ایں بندہ را مکروہے رسد۔ پس بدست تو اولیٰ تر کہ حقوق سوابق نعمت بریں بندہ داری وایادی منت وحکما گفتہ اند۔

| | قطعہ | |
|---|---|---|
| گر گزندت رسد ز خلق مرنج | | کہ نہ راحت رسد ز خلق نہ رنج |
| از خدا داں خلاف دشمن و دوست | | کہ دل ہر دو در تصرف اوست |
| گرچہ تیر از کماں ہمی گذرد | | از کماندار بیند اہل خرد |

সে বলল– অধম এ ব্যাপারে আপনার কোনই অপরাধ দেখছে না। তবে হ্যা! এটাই আল্লাহর মর্জি ছিল যে, অধমের কিছুটা দুর্ভোগ পৌছাবে। আর এটা আপনার হাত দিয়ে পৌছাই শ্রেয়। কেননা অধমের উপর আপনার পুর্বেকার দয়া ও ইহ্সান রয়েছে। (অতএব আপনার পক্ষ হতে কোন দুর্ভোগ পৌঁছলে তা সহ্য করা আমার নিকট প্রীতিকরই বটে)। জ্ঞানীজনেরা বলেছেন–

**পংক্তিঃ** যদি মাখ্লুক থেকে তোমার কোন দুঃখ কষ্ট পৌছে তুমি তাতে দুঃখিত হয়োনা। ✢ কারণ (প্রকৃতপক্ষে) মাখলুক থেকে না কোন শান্তি পৌছে না কোন কষ্ট। ✪ তুমি জেনে রাখ যে, শত্রু ও মিত্রের এ বৈষম্য আল্লাহর পক্ষ থেকে-ই হয়। ✢ কেননা উভয়ের অন্তর আল্লাহর নিয়ন্ত্রনাধীন। ✪ (বাহ্যিক ভাবে) যদিও ধনুক হতে তীর বের হয় কিন্তু বুদ্ধিজীবিগণ তাকে তীর নিক্ষেপকারীর পক্ষ থেকেই (নিক্ষিপ্ত) জানেন।*

---

**তাহকীকঃ** بے جرم وخطا বিনা অপরাধেও দোষে। بیازارم কষ্ট দিয়েছি। م - ازا زیدن - ماضی مطلق - واحد متکلم। خداوند মালিক منت ইহ্সান, দান, দয়া। گزند কষ্ট। مرنج দুঃখ পেয়োনা। م - رنجیدن - نہی - واحد حاضر - واحد غائب راحت শান্তি। تصرف নিয়ন্ত্রনাধীন। همی گزارد চলে যায় - م - گزشتن - فعل حال کمان دار তীরান্দাজ। اهل خرد বুদ্ধিমানগণ।

*শিক্ষা/উপদেশঃ ১। রাজা বাদশাহ তথা উর্ধ্বতন কর্মকর্তাগণের জন্য স্বীয় কর্মচারীবৃন্দের ব্যাপারে সহনশীল ও আস্থাশীল হওয়া উচিত। সাধারণ ব্যাপারে তাদেরকে শাস্তি দেয়া উচিত নয়। এতে করে তার মিত্র কমে শত্রু সংখ্যাই বৃদ্ধি পায়। ২। যারা কারো থেকে দীর্ঘদিন যাবৎ করুণা পেয়ে আসছে হঠাৎ করে যদি তাদের থেকে কোন কষ্টদায়ক কিছু পরিলক্ষিত হয় বা করুণা বন্দ হয়ে যায় তাহলে সাথে সাথে তার বিরুদ্ধচারন করা বা শত্রুতায় লিপ্ত হওয়া উচিত নয়।*

حکایت (۲۶) - یکے را از ملوکِ عرب شنیدم کہ با متعلقانِ دیوان می گفت کہ مرسومِ فلاں را چندانکہ ہست مضاعف کنید کہ ملازمِ درگاہ است و مترصّدِ فرماں و دیگر خدمتگاراں بہ لہو و لعب مشغول و در ادائے خدمت متہاوِن صاحبدلے بشنید فریاد و خروش از نہادش بر آمد پرسیدندش کہ چہ دیدی گفت مراتبِ بندگاں بدرگاہِ خدائے تعالیٰ ہمیں مثال دارد۔

| | | |
|---|---|---|
| دو بامداد گر آید کسے بخدمتِ شاہ | قطعہ | سوم ہر آئینہ در وے کند بلطف نگاہ |
| اُمید ہست پرستندگانِ مخلص را | | کہ نا اُمید نگردند ز آستانِ الٰہ |
| مہتری در قبولِ فرمان ست | مثنوی | ترکِ فرماں دلیلِ حرمان ست |
| ہر کہ سیمائے راستاں دارد | | سرِ خدمت بر آستاں دارد |

হেকায়াত (২৬) ঃ (হযরত শেখ সা'দী (রঃ) বলেন) আরবের জনৈক বাদশাহ সম্পর্কে শুনেছি যে, তিনি তার কর্মচারীদিগকে বলতেছিলেন– অমুক কর্মচারীর ভাতা যে পরিমাণ আছে এর দিগুণ করে দাও। কেননা সে সব সময় দরবারে উপস্থিত (কাজে মনোযোগী) এবং আদেশের অপেক্ষায় থাকে ; অথচ অন্যান্য কর্মচারীগণ খেল তামাশায় (আমোদ-প্রমোদে) মশগুল থাকে এবং দায়িত্ব পালনে-অলসতা করে। এক সাধক দরবেশ এ কথাগুলো শুনে তার ভিতর থেকে আহাজারি ও চিৎকার বের হল। (অর্থাৎ ভাবাবেগে সে চিৎকার আরম্ভ করল।) লোকেরা তাকে জিজ্ঞেস করল– আপনি কি দেখলেন (যে চীৎকার আরম্ভ করলেন)? তিনি বললেন– আল্লাহর দরবারে বান্দার মর্যাদার দৃষ্টান্ত এ ধরনেরই। (অর্থাৎ আল্লাহর দরবার ও বান্দাহর ব্যাপারটি এরূপ যে, কেউ তাকে আঁকড়ে ধরলে তিনি অবশ্যই তার প্রতি করুণার দৃষ্টি না করে পারেন না।

পংক্তি ঃ দুই সকাল যদি কেউ বাদশার খিদমতে উপস্থিত হয় + তাহলে তৃতীয় দিন সকালে অবশ্যই বাদশাহ তার দিকে কৃপার দৃষ্টি করেন। ✪ নিষ্ঠাবান আবিদগণের এ আশা থাকে যে, + আল্লাহপাক স্বীয় দরবার হতে কখনো তাকে নিরাশ ফিরাবেন না।

পংক্তি ঃ (প্রকৃত) মহত্ব স্বীয় মাওলার হুকুম পালনের মাঝে বিদ্যমান। + হুকুম পালন না করাটাই বঞ্চিত হওয়ার নিদর্শন। ✪ যে ব্যক্তি নেককারগণের নিদর্শন রাখে (অর্থাৎ সৎ ও সৌভাগ্যবান ব্যক্তির চিহ্ন এই যে,) + সে সদা দাসত্বের/সেবার মস্তককে চৌখাটের উপর রাখে। অর্থাৎ স্রষ্টার দাসত্বও সৃষ্টির সেবাকে সে নিজ পেশা বানায়।*

---

**তাহকীক ঃ** مرسوم ভাতা। مضاعف দ্বিগুণ। ملازم কর্মচারী। مترصد প্রতীক্ষমান। متهاون অলসতা। خروش আহাজারী, চিৎকার। ازنهادش তার ভিতর থেকে। آستان الله আল্লাহর দরবার। مهترى বড়ত্ব, বুযুর্গী। سیمائے নিশান।

*শিক্ষা/উপদেশ ঃ মানুষের উচিৎ সদা ইবাদত বন্দেগীতে নিয়োজিত থাকা এবং আল্লাহ পাকের করুণার দ্বার ত্যাগ না করা। তাহলে অবশ্যই তিনি তার উপর দয়া করবেন। তার মর্যাদা বাড়িয়ে দিবেন। যদি বাদশাহর সামান্য নজরে কর্মচারীর ভাতা দ্বিগুণ হতে পারে তাহলে অনুপম করুণাময় কেন তার বান্দার মর্যাদা ও সম্মানী বৃদ্ধি করবেন না?*

(۲۷)

**حکایت** : ظالمے راحکایت کنند کہ ہیزم درویشاں خریدے بحیف و توانگراں را دادے بطرح صاحبدلے بروگذر کرد و گفت۔ بیت۔

| | |
|---|---|
| ماری توکہ ہرکرا بہ بینی بزنی | یا بوم کہ ہرکجا نشینی بکنی |

| | | |
|---|---|---|
| زورت از پیش می رود باما<br>زورمندی مکن براہلِ زمین | قطعہ | باخداوندِ غیب داں نہ رود<br>تادعائے بر آسماں نہ رود |

ظالم از گفتنِ او برنجید و روئے از نصیحتش درہم کشید و بدو التفات نکرد۔ اَخَذَتْہُ الْعِزَّۃُ بِالْاِثْمِ تا شبے آتش مطبخ در انبارِ ہیزم افتاد و سائر املاکش بسوخت و از بستر نرمش بر خاکستر

**হেকায়াত (২৭) ঃ** এক জালিম হাকিম সম্পর্কে কথিত আছে যে (গরীব কাঠুরিয়াদের থেকে) সে জ্বালানী কম মূল্যে ক্রয় করত এবং ধনীদের কে চড়া দামে দিয়ে দিত। একজন হৃদয় বান ব্যক্তি তার নিকট দিয়ে যাচ্ছিলেন, তিনি বললেন-

**পংক্তিঃ** তুমি কি সাপ! যাকে দেখ তাকে দংশন কর? + নাকি তুমি পেঁচা যে যেখানে বস সেখানেই গর্ত কর? (উজাড় করে দাও)।

✪ আমাদেব (ন্যায় অসহায় দূর্বলদের) উপর যদিও আজ তোমার শক্তি চলে + কিন্তু (জেনে রেখো) অদৃশ্যের মালিক আল্লার সাথে তা কখনো চলবেনা ✪ জগতবাসীর প্রতি জুলুম অত্যাচার কর না। + যাতে (মাজলূমের আর্তনাদের আহাজারি) বদ দোয়া আসমান পর্যন্ত না পৌঁছে। (কারণ মজুলমের দোয়া ব্যার্থ যায় না)।

অত্যাচারী তার কথায় বিরক্তি বোধ করল। তার নসীহত হতে চেহারা ফিরিয়ে নিল এবং এর প্রতি বিন্দুমাত্র ও মনোযোগী হল না বরং তার অহংকাব তাকে গুণাহে লিপ্ত করল। (কিছুদিন অতিবাহিত হবার পর) একদা রাতে রান্না ঘরের কাঠের গোলায় আগুন লাগল। তার সমস্ত মালামাল জ্বলে পুড়ে গেল ছাই হয়ে। আগুনে তাকে নরম বিছানা হতে উত্তপ্ত ছাইয়ের উপর বসাল।

---

**তাহকীক ঃ** ھیزم কাষ্ঠ, খড়ি। حیف আফসোস, "হায়।" بطرح জোরপূর্বক, এ স্থলে জুলুম, অত্যাচার। بروگذر کرد তার নিকট দিয়ে যাচ্ছিলেন। ماری তুমি সর্প। بکنی খনন কর। م۔ کندن واحد حاضر مضارع । باء زائدہ । زور مندی জুলুম। برنجید দুঃখিত হল ۔ واحد غائب ماضی مطلق ۔ م رنجید ۔ باء زائدہ । درہم کشید ক্ষীপ্ত হল। مطبخ রান্না ঘর। انبار ھیزم কাঠের স্তুপ, গোলা। املاکش তার সকল মাল। بستر বিছানা। خاکستر ছাই, মাটি।

گرمش نشاند اتفاقاً ہماں شخص وے بگذشت دیدش کہ بایاوران ہمی گفت ندانم کہ ایں آتش ازکجا درسرائے من افتاد گفت ازدود دل درویشاں ۔ قطعہ

| | |
|---|---|
| حذرکن زدود درونہائے ریش | کہ ریش دروں عاقبت سرکند |
| بہم برمکن تا توانے دلے | کہ آہے جہانے بہم برکند |

لطیفہ ۔ برطاق کیخسرو نوشتہ بود ۔ قطعہ ۔

| | |
|---|---|
| چہ سالہائے فراواں وعمرہائے دراز | کہ خلق برسرما درزمیں بخواہد رفت |
| چنانکہ دست بدست آمدست ملک بما | بدستہائے دگر ہمچنیں بخواہد رفت |

ঘটনা ক্রমে সেই উপদেশ দাতা ব্যক্তি ঐ দিক দিয়ে যাচ্ছিলেন। তাকে দেখতে পেলেন যে, সে নিজ বন্ধু বান্ধবগণের সাথে বলতেছে-বুঝতে পারলামনা এ আগুন আমার ঘরে কোত্থেকে লাগল। ঐ লোকটি বললেন- দরবেশদের অন্তরের ধোঁয়া থেকে। (তুমি তাদের অন্তরে যে আগুন জ্বেলেছ তা থেকে এ অগ্নিকান্ড ঘটেছে।)

**পংক্তি ঃ** ক্ষত হৃদয়ের ধোঁয়াকে ভয় কর। + কেননা দিলের যখম শেষ ক্রিয়া করে (অর্থাৎ জালেম কে হালাক করে দেয়)। ✪ যথাসম্ভব কারো অন্তরে কষ্ট দিওনা। + কেননা একটি মাত্র "আহ!" এক পৃথিবীকে ধ্বংস করে দেয়।*

**লাতীফা ঃ** সম্রাট কায় খসরুর রাজমুকুটে লিখা ছিল।

**পংক্তিঃ** (আফসোস!) কতযুগ ও কত দীর্ঘ কাল অতিবাহিত হয়ে যাবে + যে, মানুষ আমাদের মাথার উপর দিয়ে যমীনের বুকে চলতে থাকবে। (অর্থাৎ আমরা তো মরে যাব মানুষ আমাদের কবরের উপর দিয়ে দীর্ঘ দিন চলাফেরা করবে।) ✪ যেভাবে এ সাম্রাজ্য এক হাত হতে অপর হাতে (ধারাবাহিকভাবে) আমাদের পর্যন্ত চলে এসেছে। + এমনিভাবে অন্যদের হাতে ও একদিন চলে যাবে। (অর্থাৎ এ রাজ্য ধন সম্পদ চিরস্থায়ী নয়। অন্যের হাত হতে যেভাবে আমাদের হাতে এসেছে তদরূপ একদিন তা চলে যাবে অন্যের হাতে।)

---

**তাহকীক ঃ** سرائے ঘর। دود ধোঁয়া। حذر ভয়। ریش ক্ষত, ব্যথা। دروں অন্তর। عاقبت سرکند শেষ ক্রিয়া করে। এ স্থলে মুরাদ বরবাদ করে দেয়। بہم برمکن কষ্ট দিওনা। بہم برکند ধ্বংস করে দেয়। طاق মেহ্‌রাব কোন ছাপায় আছে تاج রাজমুকুট। سالہائے فراواں অনেক বছর।

*শিক্ষা/উপদেশ ঃ একঃ জুলুম, অত্যাচার অত্যন্ত খারাপ কাজ। বাদ্‌শাহ, হাকেম তথা সর্বস্তরের মানুষের জন্যে জুলুম অত্যাচার না করা উচিৎ। কেননা এতে অতিসত্বর ধ্বংস ডেকে আনে। নিপীড়িতের দোয়া কখনো ব্যর্থ যায়না। দুইঃ রাজ শক্তি ও সম্পদের উপর গর্ব ও অহংকার করা ঠিক নয়। কেননা এসব একদিন অন্যের হাতে চলে যাবে। নিঃস্ব হয়ে মাটির নীচে পড়ে থাকতে হবে। আর মানুষে তার কবরকে পদ দলিত করবে।*

**حکایت** (۲۸) یکے در صنعت کشتی گرفتن سر آمده بود سه صد و شصت بند فاخر دانستے وہر روز ازاں بنوعے کشتی گرفتے مگر گوشۂ خاطرش باجمال یکے از شاگرداں میلے داشت سه صد و پنجاه و نه بندش در آموخت مگر یک بند که در تعلیم آں انداختے و تاخیر کردے۔ فی الجمله پسر در قوت و صنعت سر آمد و کسے را در زمانِ او با او امکانِ مقاومت نبودے تا بحدیکه پیش ملک آں روزگار گفته بود که استاد را فضیلتے که بر من ست از روئے بزرگی ست و حق تربیت وگرنه بقوت ازو کمتر نیستم و بصنعت با او برابرم ملک را ایں سخن دشوار آمد فرمود تا مصارعت کنند مقامے متسع ترتیب کردند و ارکانِ دولت و اعیانِ حضرت و زور آورانِ روئے زمین حاضر شدند۔ پسر چوں پیلِ مست در آمد بصدمتے که اگر کوهِ روئیں بودے از جائے برکندے استاد دانست که جواں

হেকায়াত (২৮) ঃ এক ব্যক্তি কুস্তি বিদ্যায় (মল্লযুদ্ধে) অসাধারণ যোগ্যতা সম্পন্ন ছিল। সে (অপূর্ব কৌশল পূর্ণ) তিনশত ষাট প্রকার কুস্তির কৌশল জানত। প্রত্যেকদিন ঐগুলো থেকে এক এক প্রকার কুস্তি অবলম্বন করত। সে তার প্রিয় ছাত্রদের মধ্য হতে এক ছাত্রের সৌন্দর্যের প্রতি কিছুটা আকৃষ্ট ছিল। তিনশত উনষাটটি কৌশলই তাকে শিক্ষা দিল। তবে একটা কৌশল তাকে শিখানোর ব্যাপারে বাহানা ও বিলম্ব করতে লাগল। মোদ্দা কথা ছেলেটি (ক্রমান্বয়ে শক্তি ও কুস্তিবিদ্যার শীর্ষে উপনীত হল। তৎকালীন কারো তার সাথে প্রতিদ্বন্দ্বিতা করার শক্তি ছিল না। এমনকি সে এক পর্যায়ে তদানিন্তন। বাদশাহ্‌র সামনে একদিন বলে ফেলল, যে, আমার উপর আমার উস্তাদের যে মর্যাদা রয়েছে তা হলো গুরু মর্যাদা হিসেবে। নতুবা শক্তি (বা কুস্তির কৌশলে) আমি তার চেয়ে কোন অংশে কম নই। তার এ উক্তি বাদশাহ্‌র নিকট খারাপ লাগল। তাই তাকে (স্বীয় গুরুর সাথে প্রতিদ্বন্দ্বিতার) আদেশ দিলেন। কুস্তির জন্যে এক প্রশস্ত ময়দান ঠিক হল। দেশের জনসাধারণ, রাজ দরবারের নেতৃবৃন্দ ও বিশিষ্ট ব্যক্তিবর্গ বিভিন্ন স্থানের পালোয়ান (কুস্তিগীর) গণ উপস্থিত হল। শিষ্য মাতাল হাতীর ন্যায় এমন শক্তি নিয়ে মাঠে অবতরণ করল যে সম্মুখে যদি (উস্তাদের স্থানে) ধাতুর পাহাড় হতো তাহলে তা মূলোৎপাটন করে ফেলত।

---

**তাহকীক ঃ** صنعت শিল্প, কারিগরি বিদ্যা। سرآمده بود অসাধারণ যোগ্যাতা হাসিল করেছিল। شصت ষাট। بند কৌশল। فاخر উন্নত, মূল্যবান। گوشه خاطرش তার হৃদয়ের কোণে। دفع انداختے বাহানা করত। تاخیر বিলম্ব। سرامد নেতা হয়ে গেল, বিশেষ যোগ্যতা লাভ করল। امکان শক্তি। مقاومت প্রতিদ্বন্দ্বিতা, সমকক্ষতা। حق تربیت দানের শিক্ষ-দিক্ষার অধিকার বা দাবি। গুরু হিসেবে। دشوارآمد খারাপ লাগল। مصارعت كند কুস্তি করবে। مستع

بقوّت ازو برتر ست بدان بند غریب کہ ازوئے پنہان داشتہ بود باوے درآویخت پسر دفع
آں ندانست بہم برآمد استاد از زمینش بدو دست بالائے سر برد و بر زمین زد غریو از
خلق برخاست ملک فرمود استاد را خلعت و نعمت دادن و پسر را زجر فرمود و ملامت کرد
کہ با پرورندۂ خویش دعوی مقاومت کردی و بسر نبردی۔ گفت اے پادشاہ بروئے زمین
بزورآوری برمن دست نیافت بلکہ مرا از علم کشتی دقیقہ ماندہ بود وہمہ عمر از من دریغ
می داشت امروز بداں دقیقہ برمن غالب آمد گفت از بہر چنیں روزے نگہ می داشتم کہ زیرکاں گفتہ اند
دوست را چنداں قوّت مدہ کہ اگر دشمنی کند تواند نشنیدۂ کہ چہ گفت آنکہ از پروردۂ خویش جفا دید۔

উস্তাদ জানত যে, যুবক শিষ্যটি শারীরিক শক্তিতে তার চেয়ে শ্রেষ্ঠ। তবে কুস্তির যে সূক্ষ্ম কৌশলটি তার থেকে গোপন রেখেছিল সে কৌশলটি আজ অবলম্বন করল। শিষ্য তা প্রতিরোধের পন্থা জানত না। তাই অস্থির হয়ে পড়ল। উস্তাদ তাকে উভয় হাতে মাথার উপর উত্তোলন করে যমীনের উপর মারল। উপস্থিত দর্শকের মাঝে গুরুর বিজয়ে হর্ষোধ্বনি শুরু হল। (কোলাহলে আকাশ বাতাশ কম্পিত হয়ে উঠল।) বাদশাহ অত্যন্ত আনন্দিত হয়ে উস্তাদকে সমুচিত পুরস্কার ও সম্মানজনক উপহার দেয়ার আদেশ করলেন এবং শিষ্যকে (তার ঔদ্ধত্যের জন্য) ধমক দিলেন। (তিরস্কার ও ভৎর্সনা করলেন এবং বললেন-) তুমি স্বীয় প্রশিক্ষণদানকারী গুরুর সংগে সমকক্ষতার দাবী করলে অথচ (কার্যক্ষেত্রে তো (শেষ পর্যন্ত পৌঁছতে পারলে না। শিষ্য লজ্জিত হয়ে বলল জাহাপনা! উস্তাদ শক্তিদ্বারা আমার উপর জয়ী হননি। তবে কুস্তির সূক্ষ্ম একটি কৌশল আমার জানা বাকী ছিল। দীর্ঘ শিক্ষা জীবনে এ কৌশলটি তিনি গোপন রেখেছিলেন। ঐ সূক্ষ্ম কৌশল দ্বারা আজ আমার উপর বিজয়ী হলেন। গুরু তাকে বলল- এ ধরণের একটি দিনের জন্য-ই আমি তোমার থেকে (ঐ কৌশলটি) গোপন রেখেছিলাম।

কেননা জ্ঞানীগণ বলেছেন- কোন বন্ধুকে এমন শক্তি দান কর না যে, সে কখনো শত্রুতার ইচ্ছা করলে তা বাস্তবায়ন করতে পারে। তুমি কি ঐ ব্যক্তির কথা শুননি যে তার নিজের পোষ্যদের হাতে লাঞ্ছিত হয়ে বলেছে।

---

**তাহ্কীক ঃ** برتر অধিক উঁচু। بندے غریب সূক্ষ্ম কৌশল, পেঁচ। درآویخت জড়িয়ে ধরল। دفع آں এর প্রতিরোধ। غریو শোরগোল। پرورندہ পালনকর্তা এ স্থলে প্রশিক্ষণদাতা উদ্দেশ্য। بسر نبردی উদ্দেশ্যে সফল হতে পারলে না। دست نیافت বিজয়ী হয়নি। زیرکاں - زیرک এর বহু জ্ঞানী। پروردہ خویش স্বীয় পোষ্য পালিত। جفاوید অত্যাচার, জুলুম।

| | | |
|---|---|---|
| یا مگر کس دریں زمانہ نہ کرد | قطعہ | یا وفا خود نبود در عالم |
| کہ مرا عاقبت نشانہ نہ کرد | | کس نیاموخت علم تیر از من |

(২৯)

حکایت۔ درویشے مجرّد بگوشۂ صحرائے نشستہ بود پادشاہے برُوے بگذشت درویش از آنجا کہ فراغ ملک قناعت ست بدو التفات نہ کرد سلطان از آنجا کہ سطوتِ سلطنت ست برنجید وگفت ایں طائفہ خرقہ پوشاں امثالِ بہائم اند اہلیت وآدمیت ندارند وزیر نزدیکش آمد وگفت اے جوانمرد سلطانِ روئے زمین برتو گذر کرد خدمتے نہ کردی وشرائط ادب بجا نیاوردی

পংক্তি ঃ হয়ত বা দুনিয়াতে প্রভূভক্তি (বিশ্বস্ততা) ছিল না। + অথবা ছিল কিন্তু তখন কেউ তা (কারো সাথে) করেনি। ✪ তীর চালনা বিদ্যা কেউ আমার থেকে শিখেনি (আমি তা কাউকে শিক্ষা দেয়নি) যাতে পরিশেষে সে আমাকে তার লক্ষ্যস্থল না বানায়।

**হেকায়াত (২৯) ঃ** জনৈক দরবেশ এক জঙ্গলে নির্জনে একাকী বসা ছিলেন। (অর্থাৎ লোকালয় ত্যাগ করে আল্লাহর ইবাদতে রতছিলেন।) ঘটনাক্রমে এক বাদশা ঐ স্থান দিয়ে যাচ্ছিলেন। দরবেশগণের অন্তর যেহেতু সর্বদা স্বল্পতুষ্টির রাজ্যে সন্তুষ্ট থাকে। (পার্থিব সম্পদ ও আসবাবের প্রতি তাদের মোহ থাকে না।) তাই তিনি বাদশার দিকে ভ্রুক্ষেপ ও করলেন না। বাদশাহর রাজকীয় মর্যাদা ও ঐশ্বর্য আছে। সে তা পালন না করায় তার উপর অসন্তুষ্ট হলেন এবং বললেন– এ সকল ছেড়া কাপড় পরিহিত বাউলের দল পশু সমতুল্য! ভদ্রতা ও মনুষ্যত্বের লেশ মাত্রও এদের মধ্যে নেই। এ অবস্থা দেখে উজির (দরবেশের) নিকটবর্তী হয়ে বললেন– হে নির্ভীক পুরুষ! তোমার নিকট দিয়ে বাদশাহ অতিক্রম করলেন অথচ তুমি তাকে সম্মান প্রদর্শন করলে না এবং আদবের রীতি পালন করলে না?

---

**তাহ্‌কীক ঃ** وفا বিশ্বস্ততা, প্রভূভক্তি। عاقبت পরিশেষ। نشانہ লক্ষ্যস্থল। مجرد একাকী, দুনিয়া বিমুখী, বৈরাগী। بگوشۂ صحرائے কোন জঙ্গলের কোণে। قناعت স্বল্পে তুষ্ট হওয়া। سطوت শক্তি, ঐশ্বর্য, গর্ব। خرقہ پوشاں আলখিল্লা ধারী। اہلیت যোগ্যতা। بجا نیاوردی পালন করনি।

*শিক্ষা/উপদেশ ঃ অহংকর পতনের মূল। বিশেষত গুরুজনদের সাথে তা আরো খারাপ। ছাত্র ছাত্রই উস্তাদ উস্তাদই। উস্তাদকে খাটো করে দেখা চরম অন্যায়। কারণ এর পরিণাম অতি ভয়াবহ। বিদ্যাবুদ্ধি ক্ষমতা ও মান মর্যাদা প্রভৃতি দিক দিয়ে ছাত্র যতই উন্নতির শিখরে আরোহণ করুক না কেন তাই বলে উস্তাদকে হেয় প্রতিপন্ন করা আদৌ উচিত নয়। এর দ্বারা সে নিজেই সমাজে লাঞ্ছিত ও তিরস্কৃত হয়। যেমনটি অত্র ঘটনায় বিবৃত হয়েছে।*

گفت سلطان را بگوی تا توقع خدمت از کسے دارد کہ توقع بنعمت او دارد و دیگر بدانکہ ملوک از بہر پاس رعیت اند نہ رعیت از بہر طاعت ملوک ۔ قطعہ

| | |
|---|---|
| پادشہ پاسبان درویش ست | گرچہ رامش بفرّ دولت اوست |
| گوسپند از برائے چوپان نیست | بلکہ چوپاں برائے خدمت اوست |

قطعہ

| | |
|---|---|
| گر یکے را تو کامراں بینی | دیگرے را دل از مجاہدہ ریش |
| روزکے چند باش تا بخورد | خاک مغز سر خیال اندیش |
| فرق شاہی و بندگی برخاست | چوں قضائے نبشتہ آمد پیش |
| گر کسے خاک مردہ باز کند | نشناسد توانگر از درویش |

(দরবেশ) বললেন- তাঁকে বলুন যে, খিদমতের প্রত্যাশা তারথেকে করতে পারেন, যে তার থেকে নেয়ামতের প্রত্যাশা রাখে। দ্বিতীয়তঃ একথা জেনে নিন যে, রাজা বাদশাহগণ জনসাধারণের রক্ষণাবেক্ষণের জন্য (দায়িত্ব প্রাপ্ত)। প্রজারা রাজা বাদশাহগণের দাসত্বের জন্য সৃজিত নয়।

**পংক্তি ঃ** (প্রকৃতপক্ষে) রাজা বাদশাহগণ গরীব দরবেশদের রক্ষক। + যদিও তাদিগকে শাহী ক্ষমতার কারণে আনুগত্য করা হয়। ✪ বকরি রাখালের (খেদমতের) জন্য সৃজিত নয় + বরং রাখাল বকরির খিদমতের জন্য সৃজিত।

**পংক্তিঃ** একজন কে যদি আজ কামিয়াব (ও উন্নতির শীর্ষে) দেখ + অপরজনকে দেখতে পাবে দুঃখ কষ্টে জর্জ্জরিত। ✪ কিছু দিন অপেক্ষা কর দেখবে + মাটি বুদ্ধিজীবিদের মস্তকের ঘিলু ভক্ষণ করছে। ✪ আল্লাহপাকের লিখিত মৃত্যুপয়গাম যখন চলে আসবে + তখন রাজা প্রজা তথা মনিবও দাসের পার্থক্য, ঘুচে যাবে। ✪ কেউ যদি মুর্দারের কবর খনন করে দেখে + সেথায় ধনী গরীবের পার্থক্য চিনবে না। (অর্থাৎ কবরে ধনী গরীব রাজা প্রজা সবই সমান)

---

**তাহকীক ঃ** توقع আশা-প্রত্যাশা। بهر پاس হিফাজতের জন্য। پاسبان রক্ষক। رامش তার তাবেদারী। فر জাঁকজমক। گوسپند বকরি। جوپان রাখাল। کامرانی উদ্দেশ্যপূর্ণ, কামিয়াব। مجاهده মেহনত,কষ্ট, চেষ্টা। ریش যখম, জুলুমের অর্থে ব্যবহৃত হয়। خیال اندیش বুদ্ধিজীবি, চিন্তাশীল।

ملک را گفتنِ درویش استوار آمد گفت ازمن چیزے بخواہ گفت آں ہمی خواہم کہ دگربارہ زحمت بمن نہ دہی گفت مرا پندے دہ گفت ۔ بیت

| | |
|---|---|
| دریاب کنوں کہ نعمت ہست بدست | کیں دولت و ملک میرود دست بدست |

حکایت ۔ (۳۰) یکے از وزرا پیش ذوالنون مصری رفت و ہمّت خواست کہ روز وشب بخدمت سُلطان مشغول می باشم و بخیرش امّیدوار و از عقوبتش ترساں ذوالنّون بگریست وگفت اگرمن خدائے عزّوجلّ راچناں ترسیدمے کہ تو سُلطاں رااز جملۂ صدّیقاں بودمے ۔

দরবেশের কথাগুলো বাদশাহর অত্যন্ত পছন্দ হল। তিনি তাকে বললেন– তুমি আমার নিকট কিছু চাও! দরবেশ বললেন– আমিত চাই যে, আপনি আমাকে দ্বিতীয় বার আর বিরক্ত করবেন না। বাদশাহ্ বললেন– আমাকে একটি উপদেশ দাও! দরবেশ বললেন–

**পংক্তি ঃ** আপনার হাতে ধন দৌলত থাকাকালে আপনি তার মূল্যায়ন করুন। কেননা এই ধন দৌলত ও রাজত্ব একের হাত হতে অন্যের হাতে চলে যাবে।

**হেকায়াত (৩০) ঃ** জনৈক উজির (প্রখ্যাত ওলী) হযরত জুননুন মিছরীর নিকট দো'আ প্রার্থনা করল যে, হুজুর! দিন রাত আমি বাদশাহ্র খিদমতে নিয়োজিত থাকি তার সন্তুষ্টি লাভের আশায়। এবং তার শাস্তি হতে সদা ভীতু থাকি। হযরত যুন্নুন মিস্‌রী কেঁদে ফেললেন এবং বললেন (হায়!) আমি এভাবে যদি (পরাক্রম শালী) আল্লাহর বন্দেগী করতে পারতাম যেভাবে আপনি বাদশাহর পূঁজা করেন। তাহলে আমি সিদ্দীকগণের অন্তর্ভূক্ত হতে পারতাম।

---

**তাহকীক ঃ** استوار মজবুত। دریاب জিজ্ঞেস কর, এ স্থলে সাহায্য কর, কদর কর। ذوالنون মাছ ওয়ালা। হযরত ইউনুছ (আঃ) উদ্দেশ্য হতে পারে। কেননা তিনি সাতদিন মাছের পেটে ছিলেন। অথবা বিশিষ্ট ওলী হযরত যুন্নুনা মিছরী (রঃ) উদ্দেশ্যেও হতে পারে।

*শিক্ষা/উপদেশ ঃ (ক) রাজা বাদশাহগণ প্রকৃত পক্ষে জনসাধারণের খাদিম ও রক্ষক। জনগণ তাদের ভৃত্য ও খাদিম নয়। (খ) দুনিয়াদারদের জন্য দ্বীনদারদের নিকট হতে অযথা সম্মান আদায়ের চেষ্টা করা উচিত নয়। (গ) দুনিয়া বিমুখ ও পরহেযগার ব্যক্তিবর্গের জন্য ক্ষমতা লিপ্সু দুনিয়ার গোলামদিগকে আন্তরিক শ্রদ্ধা ও সম্মান প্রদর্শন করা উচিত নয়। কারণ এতে তাদের অহমিকা বৃদ্ধি পায়।*

| | |
|---|---|
| گر نبودے امید راحت و رنج | پائے درویش بر فلک بودے |
| گر وزیر از خدا بترسیدے | همچنان کز ملک ملک بودے |

**حکایت** (۳۱) پادشاہے بکشتن اسیرے اشارت کرد گفت اے ملک موجب خشمے کہ ترا بر من ست آزار خود مجوی کہ ایں عقوبت بر من بیک نفس سر آید و بزہ آں بر تو جاوید بماند

قطعه

| | |
|---|---|
| دوران بقا چو باد صحرا بگذشت | تلخی و خوشی و زشت و زیبا بگذشت |
| پنداشت ستمگر کہ جفا بر من کرد | بر گردن او بماند و بر ما بگذشت |

**পংক্তি ঃ** যদি আশা-আকাংখা ভয়-ভীতি ও দুঃখ-কষ্ট না থাকত (অর্থাৎ আবেদ যদি পূর্ণ নিষ্ঠা ইখলাসের সাথে তথা বেহেশত দোযখের আশা ও ভয় না করে নিছক আল্লাহ্‌র সন্তুষ্টির জন্যে ইবাদত করত)। ✢ তাহলে দরবেশের পা আকাশের উপর থাকত। (অথবা যদি দুনিয়ার হাজত প্রতিবন্ধক না হতো তাহলে দরবেশদের মর্যাদা আরো উপরে উঠে যেতো)। ✪ মানুষ যেমন বাদশাহ্‌কে ভয় করে তদরূপ যদি আল্লাহ্‌কে ভয় করতো তাহলে সে ফেরেশ্‌তার তুল্য হয়ে যেতো।*

**হেকায়াত (৩১) ঃ** জনৈক বাদশাহ্ কোন এক কয়েদী কে হত্যার নির্দেশ দেন। কয়েদী বলল– বাদশাহ্ নামদার! আমার উপর আপনার যে ক্রোধ রয়েছে এর দরুণ (কিয়ামতের দিনে) আপনি আপনার কষ্টের কারণ অন্বেষণ করবেন না। কেননা আমার এ সাজা ও কষ্ট এক মূহূর্তে শেষ হয়ে যাবে। আর এর গোনাহ্ ও কষ্ট আপনার উপর অনন্ত কালের জন্য থাকবে।

**পংক্তি ঃ** জীবন পরিক্রমা তো বনের ঝড়ো হাওয়ার ন্যায় দ্রুত অতিবাহিত হয়ে গেল ✢ দুঃখ-আনন্দ, ভাল-মন্দ সবই নিঃশেষ হয়ে গেল। (এভাবেই ক্ষণস্থায়ী এ জীবন সুখে-দুঃখে, আনন্দে-নিরানন্দে শেষ পর্যন্ত অতিবাহিত হয়েই যায়। হায়াতের অবসান ঘটাই স্রষ্টার অমোঘ বিধান।)

✪ জালিম অত্যাচারি মনে করে যে, সে আমার উপর জুলুম করল। (তার মনের ক্ষোভ মিটাতে পেরে পরম আনন্দিত হলো) বস্তুতঃ তা তার নিজের উপরই (অনন্ত কালের জন্য) রয়ে গেল। আর আমার উপর থেকে তা দূরীভূত হয়ে গেল। (অর্থাৎ এর দ্বারা আমার গোনাহ মাফ হয়ে গেল আর সে গোনাহ্‌গার হল।)

---

**তাহকীক ঃ** اشارت ইঙ্গিত, এ স্থলে নির্দেশ। موجب কারণ। خشم রাগ, ক্রোধ। مجوی অন্বেষণ করোনা। نفس শ্বাস। بزه পাপ, প্রতিফল। جاوید অনন্তকাল। دوران بقا জীবন পরিক্রমা। تلخی নিরানন্দ, দুঃখ-কষ্ট। ستم گر অত্যাচারি।

*শিক্ষা/উপদেশ ঃ * এক ঃ ক্ষমতা ও শক্তি প্রয়োগ কালে আগে দেখা উচিত যে, এর দ্বারা কারো উপর জুলুম করা হচ্ছে কি-না। কারণ জুলুম সাব্যস্ত হলে অনন্ত কালের জন্য তার প্রতিফল ভোগ করতে হবে। হাজারো আফসোস করেও তখন রেহায় পাওয়া যাবে না। দুইঃ রাগের বশীভুত হয়ে কোন কাজ না করা উচিত।*

ملک را نصیحت او سود مند آمد و از سر خون او در گذشت۔

حکایت (۳۲)۔ وزرائے نوشیروان در مہمے از مصالح مملکت اندیشہ ہمی کردند و ہر یک از ایشاں دگرگونہ رائے ہمی زدند و ملک ہمچناں تدبیرے اندیشہ کرد بزرجمہر را رائے ملک اختیار آمد وزیراں در نہانش گفتند رائے ملک چہ مزیت دیدی بر فکر چندیں حکیم۔ گفت بموجب آنکہ انجام کار معلوم نیست و رائے ہمگناں در مشیت ست کہ صواب آید یا خطا پس موافقت رائے ملک اولیٰ ترست تا اگر خلاف صواب آید بعلت متابعت از معاتبت ایمن باشم گفتہ اند

তার এ নসীহত বাদশাহর মনঃপূত হল। তিনি তার হত্যার সংকল্প পরিত্যাগ করলেন। *

**হেকায়াত (৩২) ঃ** একদা বাদশাহ নওশিরওয়ার মন্ত্রীগণ দেশের জটিল (গুরুত্বপূর্ণ) একটি বিষয়ে পরামর্শ করতেছিলেন– প্রত্যেকে যার যার মন্তব্য পেশ করতে লাগলেন। তদরূপ বাদশাহ ও একটি (বিশেষ) কৌশল চিন্তা করলেন (এবং ব্যাক্ত করলেন)। প্রধান মন্ত্রী বুযুর চুমহেরের নিকট বাদশাহর অভিমতটি পসন্দ হল। অন্যান্য মন্ত্রীগণ গোপনে তাঁর নিকট জিজ্ঞেস করলেন– আপনি এতো জ্ঞানী-কুশলীদের মন্তব্যের উপর বাদশাহর মন্তব্যের প্রাধান্যের কি (কারণ) দেখলেন ? তিনি বললেন– এ কারণে যে, কাজের পরিণাম ফল (কারো) জানা নেই। সবার মতামত আল্লাহ্ পাকের ইচ্ছাধীনে যে, তা সঠিক না ভুল। অতএব বাদশাহর মতের সাথে একাত্মতা-ই ভাল। তাহলে যদি (সেটা) সঠিক নাও হয় তথাপি তাঁর আনুগত্যের কারণে তিরস্কার ও গ্লানি হতে নির্ভয়ে থাকব। কেননা জ্ঞানীজনেরা বলেছেন–

---

**তাহকীক ঃ** مُہمے কোন এক জটিল/গুরুত্বপূর্ণ কাজ। مہم – ہمّ শব্দমূল হতে উদ্‌গত অর্থ চিন্তা, আশংকা, অস্থিরতা। যেহেতু কঠিন কাজে মানুষ চিন্তাযুক্ত ও অস্থির হয়ে যায় তাই একে مہم বলে। مصالح - مصلحة এর বহুঃ কল্যাণকর। دگرگونہ বিভিন্ন রকমের। مشیت ইচ্ছা, এরাদা। علت কারণ, রোগ। معاتبت তিরস্কার, ভর্ৎসনা।

---

*শিক্ষা/উপদেশ ঃ * বল-শক্তি, বিদ্যাবুদ্ধি, ক্ষমতা বাহাদুরী সবই আল্লাহ্‌র প্রদত্ব। এ সবের যথাযথ ব্যবহার বাঞ্ছনীয়। অন্যাথায় চিরদিনের জন্যে এর কুপরিণতি ভোগ করতে হবে। সুতরাং অন্যাকে সামান্য সময়ের জন্যে কষ্ট দিয়ে নিজে অনন্ত কালের জন্যে আযাবে পতিত হওয়া বুদ্ধির পরিচয় নয়।*

| | | |
|---|---|---|
| خلاف رائے سلطان رائے جستن | قطعہ | بخون خویش باشد دست شستن |
| اگر شہ روز را گوید شب ست ایں | | بباید گفت اینک ماہ و پروین |

**حکایت** (۳۳) - شیادے گیسو بافت یعنی علوی ست و با قافلۂ حجاز بشہر آمد چناں نمود کہ از حج می آید و قصیدۂ نیکو پیش ملک بُرد و دعوی کرد کہ وے گفتہ است ملک نعمش داد و اکرام کرد و نوازش بیکراں فرمود تا یکے از ندمائے حضرت پادشاہ کہ دراں سال از سفر دریا آمدہ بود گفت من او را عید اضحیٰ در بصرہ دیدم معلوم شد کہ حاجی نیست دیگر گفت من اُو را شناسم و پدرش نصرانی بود در ملاطیہ بدانستند کہ شریف نیست و شعرش را در دیوان انوری

পংক্তি ঃ বাদশাহ্‌র মতের বিপরীতে মত পোষণ করা + নিজের রক্তে নিজ হাত ধৌত করার নামান্তর।

✪ বাদশাহ যদি দিন কে রাত বলেন- + তাহলে তার অনুসরণ করত বলা উচিত যে, জি হ্যা, ঐ যে, চাঁদ ও তারকারাজি (দেখা যাচ্ছে)।*

**হেকায়াত (৩৩) ঃ** এক প্রতারক নিজেকে আলভী {আলী (রাঃ)-এর বংশগত} বুঝানোর জন্য মাথায় লম্বা চুল রেখেছিল। হেজাযের কাফেলার সাথে শহরে প্রবেশ করতঃ দেখাতে চাইল যে সেও হজ্ব করে এসেছে। বাদশাহর সম্মুখে সে কতিপয় (নবীজী (সাঃ)-এর ভক্তিমূলক) কবিতা পেশ করল এবং সেগুলো তার স্বরচিত দাবি করল। বাদশাহ্ তাকে পুরস্কার স্বরূপ যথেষ্ট মাল দিলেন এবং সম্মান জ্ঞাপন ও অতিশয় যত্ন করলেন। এক পর্যায়ে বাদশাহর সভাসদবৃন্দের মধ্য হতে একজন যিনি সে বৎসর সামুদ্রিক সফর করে এসেছিলেন বললেন- ঈদুল আযহার দিন আমি তাকে বসরা শহরে দেখেছি। সুতরাং বুঝা গেল সে হাজী নয়। অন্য একজনে বললেন- আমি তাকে চিনি তার পিতা ছিল মালাতিয়া শহরের এক খৃষ্টান। মানুষে তাকে অভদ্র হিসেবেই জান্‌ত। আর তার কবিতাগুলি দেওয়ানে আনওয়ারীতে আছে।

---

**তাহকীক ঃ** شہ ঃ شاہ এর সংক্ষিপ্তরূপ, বাদশাহ। اینک মূলতঃ ছিল ایں کہ এই যে, پروین ক্ষুদ্র ছয় নক্ষত্র এগুলো গ্রীষ্মকালে রাতের প্রথমভাগে উদয় হয়। شیاد ধোকাবাজ, প্রতারক। گیسو মাথার দুধারের লম্বা চুল। حجاز আরবের প্রসিদ্ধ নগর। قصیدہ কবিতাগুচ্ছ। نوازش দয়া, অনুগ্রহ, যত্ন-আহ্‌বান। بیکراں অপরিসীম,

*শিক্ষা/উপদেশ ঃ * যথা সম্ভব নিজ অপেক্ষা বড় ও উচ্চ পদের ব্যক্তি বর্গের মতের বাইরে মত পেশ করা উচিত নয়। কেননা যদি নিজের টা কার্যকরি হয় আর ফলাফল তার বিপরীত হয় তাহলে এর দায়-দায়িত্ব বা তিরস্কার, ভর্ৎসনা নিজেকেই বরদাশত করতে হবে।*

یافتند۔ ملک فرمود تا بزنندش و نفی کنند تا چندیں دروغ درہم چرا گفت اے خداوند روئے زمین سخنے ماندہ است در خدمت بگویم اگر راست نباشد بہر عقوبت کہ خواہی سزاوارم گفت آں چیست۔ گفت۔ قطعہ

| | |
|---|---|
| غریبے گرت ماست پیش آورد | دو پیمانہ آبست و یک چمچہ دوغ |
| اگر راست می خواہی از من شنو | جہاں دیدہ بسیار گوید دروغ |

ملک را خندہ گرفت۔ گفت ازیں راست تر سخن تا عمر او باشد نگفتہ است فرمود تا آنچہ مامول اوست مہیا دارند و بدلخوشی او را کسیل کنند۔

(এ তথ্য অবগত হয়ে) বাদশাহ্ তাকে প্রহার ও দেশান্তর করার আদেশ দিলেন। কেননা সে এতোগুলো মিথ্যে একই সাথে কেন বলল ? (বাদশাহ্র আদেশ শুনে) সে বলল জাহাপনাহ্ ! আমার একটি কথা রয়ে গেছে আপনার সমীপে তা বলতে চাই। যদি সঠিক না হয় তাহলে আপনি যে ধরণের সাজা দিতে চান আমি (নিজেকে) তার উপযুক্ত (জ্ঞান করব)। বাদশাহ্ বললেন– বল তা কি– লোকটি বলল–

পংক্তি ঃ কোন পরদেশী মুসাফির যদি সামনে দধি নিয়ে আসে + তাতে দু সের পানি থাকে। আর এক চামচ থাকে দধি।

✪ যদি আপনি সঠিক ব্যাপারটি শুনতে চান তাহলে আমার নিকট শুনুন + দেশ ভ্রমণকারীরা বেশীর ভাগই মিথ্যা বলে থাকে।

এ কথা শ্রবণে বাদশাহ্র হাসি পেল। তিনি বললেন– এর চেয়ে অধিক কোন সত্যকথা সে জীবনে (সম্ভবত) আর কখনো বলেনি। তিনি তার কাংখীত (পুরস্কার ও টাকা পয়সা ইত্যাদি বস্তু (ফেরত না নিয়ে) বহাল রাখার এবং তার মনতুষ্টিতে ক্রটি না করার নির্দেশ দিলেন।*

---

**তাহকীক ঃ** نفی দেশান্তর করা। عقوبت সাজা, শাস্তি। سزاوارم আমি তার উপযুক্ত। غریبے কোন বিদেশী-মুসাফির। ماست দধি, মাঠা। پیمانہ সের। دوغ মাঠা, পানি মিশ্রিত দধি। جہاں دیدہ বিশ্ব ভ্রমণকারী। مامول কাংখীত বস্তু। مہیا যোগাড়, এ স্থলে বহাল, کسیل ক্রটি।

*শিক্ষা/উপদেশ ঃ* বিদেশী অপরিচিত মানুষের কথা পূর্ণরূপে বিশ্বাস করা ঠিক নয়। বিশেষত অধিক বাচাল ও ভবঘুরের কথা। এতে বহু ক্ষেত্রে বিপদে পতিত ও লজ্জিত হতে পা*

**حکایت** - یکے از پسران ہارون الرشید پیش پدر آمد خشم آلودہ کہ مرا فلاں سرہنگ زادہ دشنام مادر داد ہارون الرشید ارکانِ دولت را گفت جزائے چنیں کسے چہ باشد یکے اشارت بکشتن کرد و یکے بزباں بریدن و دیگرے بمصادرت و نفی ہارون گفت اے پسر کرم آنست کہ عفو کنی و اگر نتوانی تو نیز دشنام مادر دہ چندانکہ از حد در نگذرد پس آنگہ ظلم از طرفِ تو باشد و دعوی از قبلِ خصم۔ **قطعہ**۔

| | |
|---|---|
| نہ مرد ست آں بنزدیک خردمند | کہ با پیل دماں پیکار جوید |
| بلے مرد آنکس ست از روئے تحقیق | کہ چوں خشم آیدش باطل نگوید |

**হেকায়াত (৩৪) ঃ** বাদশাহ্ হারুনুর রশিদের এক পুত্র (একবার) রাগান্বিত অবস্থায় পিতার নিকট এসে বলল যে, অমুক সেনাপতি পুত্র আমার আম্মুকে গালি দিয়েছে। বাদশাহ্ হারুনুর রশিদ সভাসদ বৃন্দকে (তলব করতঃ) বললেন– এ জাতীয় মানুষের বিচার কি হতে পারে ? একজন হত্যা করার মত ব্যক্ত করলেন। একজন মন্তব্য পেশ করলেন তার জিহ্বা কর্তনের। অন্যান্যরা তার মাল সম্পদ ক্রোক ও দেশান্তর করার মত পেশ করলেন। বাদশাহ্ হারুন স্বীয় পুত্রকে সম্বোধন করে বললেন– পুত্র ! তার প্রতি করুণার বিষয় এই যে, তুমি তাকে ক্ষমা করে দিবে। আর যদি ক্ষমা করতে না পার তাহলে তুমিও তার মাকে এ পরিমাণ গালি দাও যা সীমাতিরিক্ত না হয়। অন্যথায় (সীমা বহির্ভূত হলে) তোমার পক্ষ হতে জুলুম (সাব্যস্ত) হবে। আর দাবি তখন বিবাদির (শত্রুর) পক্ষ হতে উঠবে।

**পংক্তি ঃ** জ্ঞানী জনদের নিকট সে বীর পুরুষ নয় + যে পাগলা হাতির সাথে সংঘর্ষ করতে চায়।

✪ হ্যা ! সত্যিকারার্থে সেই বীর পুরুষ + যে ক্রোধের সময় মিথ্যা কথা না বলে (রাগ দমন করতে সক্ষম হয়)।*

---

**তাহ্কীক ঃ** خشم آلودہ রাগান্বিত। دشنام গালি। ارکان دولت রাজ্যের সভাসদ বৃন্দ। শুরা সদস্যগণ। مصادرت জরিমানা বা সম্পদ ক্রোক করা। انگہ তখন। قبل পক্ষ। خصم শত্রু। বিবাদি। پیل دماں পাগলা হাতি। باطل মিথ্যা, ভ্রান্ত।

*শিক্ষা/উপদেশ ঃ * একঃ ভদ্র ও জ্ঞানী মানুষের জন্যে অসভ্য নির্বোধ মানুষের কথার উত্তর, প্রতি উত্তর দেয় ঠিক নয়। দুই ঃ যথা সম্ভব রাগ দমন করা উচিত কারণ বহু ক্ষেত্রে রাগের প্রতিফলে লজ্জিত, অনুতপ্ত ও তিরস্কৃত হতে হয়।*

حکایت (۳۵) ۔ با طائفہ بزرگاں بکشتی نشستہ بودم زورقے در پئے ما غرق شد دو برادر
بگردابے در افتادند یکے از بزرگاں گفت ملاح را کہ بگیر ایں ہر دو را کہ بہر یکے پنجاہ دینارت
بدہم ملاح در آب رفت تا یکے را برہانید وآں دیگر ہلاک شد گفتم بقیۂ عمرش نماندہ بود
ازیں سبب در گرفتن او تاخیر کردی و دراں دیگر تعجیل ملاح بخندید و گفت آنچہ تو گفتی
یقین ست و سببے دیگر ست گفتم آں چیست ۔ گفت میل خاطر من برہانیدن ایں یکے
بیشتر بود کہ وقتے در بیابان ماندہ بودم مرا بر شترے نشاند واز دست آں دگر تازیانہ
خوردہ بودم در طفلی گفتم صدق اللہ تعالی من عمل صالحا فلنفسہ ومن اساء فعلیہا

হেকায়াত (৩৫) ঃ (হযরত শেখ সা'দী রঃ বলেন) একবার আমি কতিপয় উচ্চপদস্থ ব্যক্তি বর্গের সাথে নৌকায় বসাছিলাম। একটা ডিঙ্গি নৌকা আমাদের সন্নিকটে ডুবে গেল। সহোদর দু'ভাই জল ঘূর্ণিতে পতিত হল। বড়দের একজন মাঝিকে বললেন– এদের উভয়কে ধর। প্রত্যেকের বাবদে তোমাকে পঞ্চাশটি স্বর্ণমুদ্রা দিব। মাঝি পানিতে নেমে তাদের একজন কে মুক্ত করল। আর অন্য জন ধ্বংস হয়ে গেল (ডুবে গেল)। আমি বললাম– তার হায়াত বাকি ছিলনা বিধায় তুমি তাকে ধরার ব্যাপারে বিলম্ব করেছ। আর ওকে ধরার ব্যাপারে করেছ তাড়াহুড়া। (আমার এ কথা শুনে) মাঝি হাসল ও বলল– আপনি যা বললেন তা অবশ্যই ঠিক। (তবে) আরো একটি কারণ আছে। আমি জিজ্ঞেস করলাম তা কি? সে উত্তর দিল– আমার অধিক আকর্ষণ (লক্ষ্য) ছিল এই একজনকে মুক্ত করার। (আর করেছিও তাই।) (এর কারণ এই যে,) একবার আমি মরুভুমিতে (চলতে চলতে) অক্ষম হয়ে পড়েছিলাম। এ আমাকে তার একটি উটর উপর বসিয়েছিল। আর ঐ অন্যজনের হাতে আমি শৈশবে বেত্রাঘাত খেয়িছিলাম। আমি তখন বললাম– আল্লাহ পাক যথার্থই ইরশাদ করেছেন– অর্থ ঃ– যে সৎ আমল করে সে নিজের (উপকারের) জন্যই তা করল। আর যে অন্যায় করল তার পরিণাম তার উপরই বর্তাবে।

---

**তাহকীক ঃ** زورقے একটি ডিঙ্গি নৌকা। در پے ما আমাদের সন্নিকট। غرق شد ডুবে গেল। بگردابے জলঘূর্ণিতে। ملاح মাঝি-মাল্লা। برہانید মুক্ত করল, ছাড়াল। میل خاطر من আমার অন্তরের আকর্ষণ। رہانیدن - م - متعدی - ماضی مطلق - واحد غائب। تازیانہ কোড়া। বেত্রাঘাত। در طفلی শৈশবে, বাল্যকালে।

| | | | |
|---|---|---|---|
| تا توانی درونِ کس مخراش | | کاندریں راہ خارہا باشد | |
| کارِ درویشِ مستمند برآر | | کہ ترا نیز کارہا باشد | |

حکایت (۳۶) - دو برادر بودند یکے خدمتِ سلطاں کردو دیگر بسعی بازو خوردے بارے ایں توانگر گفت درویش را کہ چرا خدمت نہ کنی تا از مشقت کار کردن برہی۔ گفت توچرا کار نہ کنی تا از مذلتِ خدمت رستگاری کہ خردمنداں گفتہ اند کہ نانِ جو خوردن ونشستن بہ کہ کمر زریں بستن وبخدمت استادن - بیت

| | |
|---|---|
| بدستِ آہک تفتہ کردن خمیر | بہ از دست بر سینہ پیشِ امیر |

**পংক্তি ঃ** যথাসম্ভব তুমি মানুষের হৃদয়ে কষ্ট দিও না + কেননা এ পথে বহু কাঁটা (বাধা বিপত্তি) আছে ।

✪ অসহায় দরিদ্র মুখাপেক্ষীদের সমস্যা (প্রয়োজন) পূর্ণ কর। + কেননা (একদিন) তোমারও বহু সমস্যা থাকতে পারে।*

**হেকায়াত (৩৬) ঃ** (এক জনপদে) সহোদর দু ভাই ছিল। একজন বাদশাহর চাকুরী করত। অপরজন বাহু বলে আয়-রোজগার করে খেতো (জীবিকা নির্বাহ করত)। একবার চাকুরীজীবি এ ভাই দরিদ্র ভাইকে বলল- তুমি চাকুরী করনা কেন, চাকুরী করলে তো কাজ করার কষ্ট পরিশ্রম হতে মুক্তি পেতে ? (উক্ত ভাই তাকে উত্তরে) বলল- তুমি কাজ করনা কেন ? তাহলে তো চাকুরীর অপদস্থতা হতে রেহায় পেতে। কেননা জ্ঞানীজনেরা বলে গেছেন- যবের (শুষ্ক) রুটি আহার করে বসে থাকা উত্তম সোনালী বেল্ড কোমরে বাধার চেয়ে।

**পংক্তি ঃ** উত্তপ্ত চূনার খামিরা তৈরী করা + উত্তম আমীর উমারাদের সম্মূখে বুকে হাত বাঁধার চেয়ে।

---

**তাহকীক ঃ** مخراش ছিলোনা, এ স্থলে কষ্ট দিও না। نہی - واحد حاضر - م - خراشیدن । سعی চেষ্টা-পরিশ্রম করা, দৌড়ান। برہی তুমি মুক্তি পাবে। واحد حاضر - مضارع - باء زائدہ - م - رہیدن - رستن - مذلت অপদস্থতা, লাঞ্চনা। کمرزرین সোনালী রঙের বেল্ড/ কমর বন্ধনী। آہک চূনা। تفتہ উত্তপ্ত।

*শিক্ষা/উপদেশ ঃ * একঃ যথাসম্ভব কারো ক্ষতি না করে বরং হীত সাধনে ব্রতী থাকা উচিত। দুই ঃ সদা মাখলুকের হাজত পূরণ করা উচিত। কারণ আল্লাহর মাখলূকের (একটি) হাজত পূরণ করলে আল্লাহও তার (সত্তরটি) হাজত পূরণ করবেন।*

| | |
|---|---|
| عمر گراں مایہ دریں صرف شد | تا چہ خورم صیف و چہ پوشم شتا |
| اے شکم خیرہ بنانے بساز | تا نہ کنی پشت بخدمت دوتا |

حکایت (۳۷) - کسے مژدہ پیش نوشیروان عادل برد و گفت شنیدم کہ فلاں دشمن ترا خدائے تعالیٰ برداشت گفت ہیچ شنیدی کہ مرا بگذشت - فرد -

| | |
|---|---|
| اگر بمرد عدو جائے شادمانی نیست | کہ زندگانی ما نیز جاودانی نیست |

✪ মহা মূল্যবান জীবন এ (ফিকিরেই) অতিবাহিত হয়ে গেল + যে গ্রীষ্ম কালে কি আহার করব আর শীত কালে কি পরিধান করব।

✪ হে নিলর্জ্জ পেট ! একটি রুটির সাথেই একাত্ম (তৃপ্ত) হও + যাতে চাকুরীর (দাসত্বের) জন্য তোমার কমর ঝুকাতে না হয়। (কেননা লোভ ও আশা আকাংখা যতো বেশী হবে ততো জানের মায়া, ইজ্জত, সম্মানের আশা ত্যাগ করতে হবে।*

**হেকায়াত (৩৭) ঃ** জনৈক ব্যক্তি ন্যায়পরায়ণ বাদশাহ্ নওশিরওয়ার নিকট একটি সু-সংবাদ নিয়ে গেল এবং বলল– আল্লাহ্ আপনার অমুক দুশমন কে (দুনিয়া হতে) উঠিয়ে নিয়েছেন। (অর্থাৎ সে মারা গেছে)। তিনি বললেন– এটাকি তুমি শুনেছ যে, সে আমাকে ছেড়ে গেছে। (অর্থাৎ এতে খুশী হওয়ার কি আছে ? কেননা একদিন আমাকেও তো মরতে হবে।)

**পংক্তি ঃ** যদি শত্রু মৃত্যুবরণ করে তাতে আনন্দের কিছুই নেই + কেননা আমাদের জীবনওতো চিরস্থায়ী নয়।**

---

**তাহ্কীক ঃ** گراں مایہ মূল্যবান। صیف গ্রীষ্ম কাল। شتاء শীতকাল। خیرہ নির্লজ্জ, বেহায়া। دوتا ঝুকান। مژدہ সু-সংবাদ। عدو শত্রু। شادمانی -খুশী, আনন্দ। جاویدانی চিরস্থায়ী।

*শিক্ষা/উপদেশ ঃ *অন্যের গোলামী করে অধিক অর্থ উপার্জন করে বিলাসিতা না করার চেয়ে স্বাধীন ভাবে যা উপার্জিত হয় তা দ্বারাই জীবন যাপন করা উচিত। পরাধীনতার চেয়ে স্বাধীনতা হাজারো গুণ শ্রেয়। এতে কারো কৈফিয়তের সম্মুখীন হতে হয় না এবং কোন ক্ষতির আশংকা থাকে না।*

*** শত্রুর মৃত্যু বা বিপদে খুশী হওয়া উচিত নয়। কারণ নিজেকেও তো একদিন মৃত্যুর সম্মুখিন হতেই হবে। সুতরাং তার জন্যে তৈরী হওয়া তথা নেক আমলে মগ্ন হওয়া উচিত।*

حکایت (۳۸)۔ گروہے حکماء در بارگاہِ کسریٰ بمصلحتے در سخن ہمی گفتند بزرجمہر کہ مہتر ایشاں بود خاموش بود سوال کردندش کہ با ما دریں بحث چرا سخن نگوئی گفت وزیراں بر مثالِ اطبا اند و طبیب دارو ندہد مگر بسقیم پس چوں ببینم کہ رائے شما بر صواب ست مرا بر سر آں سخن گفتن حکمت نباشد۔

| | |
|---|---|
| چو کارے بے فضول من برآید | مرا در وے سخن گفتن نشاید |
| وگر بینم کہ نابینا و چاہ است | اگر خاموش بنشینم گناہ است |

حکایت (۳۹)۔ ہارون الرشید را چوں ملکِ مصر مسلّم شد گفتا بخلافِ آں طاغی کہ بغرور ملکِ مصر دعوئ خدائی کرد نہ بخشم ایں ملک را الا بخسیس ترین بندگان سیاہے داشت

**হেকায়াত (৩৮) ঃ** একবার জ্ঞানী-কুশলীদের একটি দল পারস্য সম্রাট কিসরার দরবারে বিশেষ কোন কল্যাণকর বিষয়ে আলাপ-আলোচনা করতে ছিলেন। প্রধান মন্ত্রী বযরে চুমুহর যিনি তাদের মধ্যে সবার শীর্ষে ছিলেন- তিনি ছিলেন সম্পূর্ণ নীরব। তাঁরা তাঁর নিকট জিজ্ঞেস করল আপনি এ আলোচনায় আমাদের সাথে শরীক হচ্ছেন না কেন ? তিনি বললেন- মন্ত্রীগণ ডাক্তারের ন্যায়। ডাক্তার রোগী ছাড়া কাউকে ঔষধ দেয় না। সুতরাং আমি যখন দেখছি যে, আপনাদের কথা সঠিক তখন তার উপর কথা বলা জ্ঞানের পরিচয় নয়। (কেননা বিনা প্রয়োজনে কথা বলা বোকামী)।

**পংক্তি ঃ** যখন কোন কাজ আমার অংশগ্রহণ ছাড়াই হাসিল হয় ✢ সেস্থলে আমার জন্যে কথা বলা সমীচীন নয়। ✪ আর আমি যদি দেখি একটা অন্ধ (হাঁটছে) আর তোর সামনে কূপ ✢ সে স্থলে যদি আমি নীরব থাকি (তাকে সতর্ক না করি বা তার হাত না ধরি) তাহলে তা পাপ হবে।*

**হেকায়াত (৩৯) ঃ** বাদশাহ হারুনুর রশিদের নিকট যখন মিশরের রাজত্ব অর্পিত হল, তখন তিনি ঐ অহংকারীর (ফেরাউনের) বিপরীত উক্তি করেছিলেন যে, রাজত্বের অহমিকায় খোদায়ী দাবি করেছিল যে, আমি এ রাজত্ব একমাত্র নিকৃষ্টতম গোলাম কে দান করব। তাঁর খযীব নামী কুৎসিত এক (হাবশী) গোলাম ছিল।

---

**তাহকীক ঃ** گروہے একটি দল, জামাত। حکماء - حکیم -এর বহু; সুক্ষ্ম দর্শী-বিচক্ষণ ব্যক্তি বর্গ। مہتر বড়, শীর্য স্থানীয়। اطباء - طبیب -এর বহুঃ ডাক্তার, চিকিৎসক। فضول বৃদ্ধি করণ, এস্থলে অংশ গ্রহণ। نابینا অন্ধ। مسلم সমার্পিত, স্বীকৃত। طاغی অহংকারী। غرور অহমিকা।

*শিক্ষা/উপদেশ ঃ * প্রয়োজন অনুপাতে কথা বলা উচিত। বিনা প্রয়োজনে কথা না বলে নীরব থাক শ্রেয়। তবে যে স্থলে কথা বললে মানুষের উপকার হবে সে স্থলে অবশ্যই কথা বলা উচিত।*

خصیب نام ملک مصر بوے ارزانی داشت آوردہ اند کہ عقل و درایت او تا بجائے بود کہ طائفہ حراث مصر شکایت آوردندش کہ پنبہ کاشتہ بودیم بر کنار نیل باران بے وقت آمد و تلف شد گفت پشم بایستے کاشت تا تلف نہ شدے صاحبدلے این کلام بشنید و گفت

| | |
|---|---|
| اگر روزی بدانش در فزودے | ز ناداں تنگ تر روزی نبودے |
| بناداں آں چناں روزی رساند | کہ داناں اندراں حیراں بماند |
| بخت و دولت بکاردانی نیست | جز بتائید آسمانی نیست |
| کیمیاگر بغصہ مردہ بہ رنج | ابلہ اندر خرابہ یافتہ گنج |
| اوفتادہ است در جہاں بسیار | بے تمیز ارجمند و عاقل خوار |

মিশরের রাজত্ব তাকে অর্পণ করলেন। বর্ণিত আছে তার জ্ঞান গরিমা এ পর্যায়ের ছিল যে, মিশরের কৃষকেরা একবার তার নিকট অভিযোগ করল– আমরা নিল নদির তীরে তুলার চাষ করেছিলাম। অসময়ে পানি এসে সব বিনষ্ট হয়ে গেছে। (যার কারণে আর্থিক অসুবিধা ভোগ করছি। সুতরাং আমাদের দুঃখ দুর্দশা লাঘবে কিছু সাহায্য করা হোক।) এর উত্তরে সে বলল– তোমাদের পশমের চাষ করা উচিত ছিল। তাহলে বিনষ্ট হতো না। (অর্থাৎ সে এতোই বোকা যে পশম জমিতে উৎপন্ন হয়-না পশুর শরীর হতে এতোটুকুও সে জানে না।) জনৈক আল্লাহ ওয়ালা ব্যক্তি একথা শুনে বললেন–

**পংক্তি ঃ** রিযিক (ধন-সম্পদ) যদি জ্ঞানের দ্বারা বৃদ্ধি পেতো + তাহলে মূর্খের চেয়ে অধিক অভাবি কেউ থাকতো না। ✪ (আল্লাহ পাক) বহু অজ্ঞ-মূর্খ কে এতো পরিমাণ রিযিক দান করেন + যে জ্ঞানীগণ তা দেখে) সে ব্যাপারে বিস্মিত হয়ে যায়। ✪ উন্নতিও অর্থ সম্পদ কাজ জানার দ্বারা অর্জন হয় না + আল্লাহ তায়ালার অনুগ্রহ ছাড়া তা হাসিল হয় না। ✪ স্বর্ণ তৈরীকারী তো (বহু ক্ষেত্রে অভাবের তাড়নায়) দুঃখ-কষ্টে মৃত্যু বরণ করছে + অথচ (বহু) বোকা-নির্বোধ ধ্বংসস্তুপে ধন ভান্ডার প্রাপ্ত হচ্ছে। ✪ জগতে এমন বহু ঘটনা ঘটেছে + যে নির্বোধ ব্যক্তি মাল দৌলতের অধিকারী। আর জ্ঞানী-গুণী, বুদ্ধিমান ব্যক্তি (অভাবের তাড়নায়) লাঞ্ছিত।*

---

**তাহকীক ঃ** خسیس নিকৃষ্ট। سیاہے কাল (হাবশী)। ارزانی داشت দান করলেন। عقل و درایت জ্ঞান-গরিমা, বুদ্ধি। حراث - حارث এর বহুঃ কৃষকগণ, کاشتہ بودیم বপন/চাষ করেছিলাম। تلف বিনষ্ট। تائید সাহায্য। کیمیا گر স্বর্ণ তৈরীকারী। ارجمند সম্মানিত, মর্যাদাবান।

*শিক্ষা/উপদেশ ঃ মাল-দৌলত, শক্তি-ক্ষমতা বিদ্যা-বুদ্ধি সবই আল্লাহর দান। আল্লাহ পাক যাকে ইচ্ছে করেন তাকে দান করেন, সুতরাং সদা তার কৃতজ্ঞতা* (অঃ পৃঃ দ্রঃ)

حکایت یکی را از ملوک کنیزک چینی آوردند خواست در حالت مستی باوی جمع آید
کنیزک ممانعت کرد ملک در خشم شد و مر او را بسیاهے بخشد که لب زبرینش از پرهٔ بینی درگذشته بود
و زیرینش بگریبان فروهشته هیکلے که صخر جنی از طلعتش برمیدے و عین القطر از بغلش بچکیدے فرد

| | |
|---|---|
| تو گوئی تا قیامت زشت روئی | بر و ختم ست و بر یوسف نکوئی |
| شخصے نہ چناں کریہ منظر<br>وانگہ بغلش نعوذ باللہ | کز زشتی او خبر تواں کرد<br>مردار بآفتاب مراد |

হেকায়াত (৪০) ঃ জনৈক বাদশাহের জন্য মানুষে চীন দেশ হতে (পরমা সুন্দরী) এক বাঁদি এনেছিল। বাদশাহ উন্মত্ত অবস্থায় তার সাথে মিলনে রত হতে চাইলেন। বাঁদী তাকে বাধাদিল। এতে বাদশাহ রাগান্বিত হয়ে তাকে (মিলনের জন্য) এক কুৎসিত গোলাম দান করলেন। যার উপরের ঠোঁট নাকের ছিদ্র হতে ঝুলানো/উঠানো ছিল। আর নীচের ঠোঁট ছিল গলা পর্যন্ত ঝুলন্ত। এমন কুশ্রী/কদাকার ছিল সে— যে, ছখর নামী ভূত ও তাকে দেখলে পালাত। আব আলকাতরা (এর ন্যায় ময়লাযুক্ত ঘাম) ঝরত সদা তার বগল হতে।

পংক্তি ঃ তুমি তাকে দেখলে বলবে কিয়ামত অবধি কুশ্রী যা হওয়ার ছিল + তার উপরেই শেষ হয়ে গেছে। আর সুশ্রী তথা সৌন্দর্য যা হওয়ার হযরত ইউছুফ (আঃ) এর উপর তা শেষ হয়েছে।

পংক্তি ঃ পৃথিবীতে এমন কুশ্রী কদাকার কোন মানুষ নেই + যার সাথে তাকে তুলনা করা যেতে পারে।

✪ আর নাউজু বিল্লাহ তার বগলের দুর্গন্ধ তো + ভাদ্র মাসের প্রচন্ড গরমে পচা পশুর দুর্গন্ধের ন্যায়।

---

**তাহ্‌কীক ঃ** كنيزك যুবতী বাঁদী। چيني চীন দেশীয়। خشم ক্রোধ। پره بيني নাকের বাঁশী। گريبان গলদেশ। هيكل আকৃতি, গঠণ। صخرجني সখর জিন, দৈত্যরাজ যে হযরত সোলায়মান (আঃ) এর আংটি চুরি করেছিল। طلعت আবির্ভাব বা প্রকাশ। عين القطر আলকাতরা। زشت روئى কদাকার। كريه منظر বিভৎস দৃশ্য। مراد ভাদ্র মাস।

.................................................................................

(পূর্ব পৃষ্ঠার বাকী অংশ) *প্রকাশ করা উচিত। অহংকার ও বড়ত্ব দেখান উচিত নয়। কেননা একদিন সব কিছুই পড়ে থাকবে। নিঃস্ব হাতে এ ধরা হতে প্রস্থান করতে হবে সকল কে। সুতরাং আল্লাহর সন্তুষ্টি হাসিলে সচেষ্ট হওয়া উচিত।*

آوردہ اند کہ دراں مدت سیاہ را نفس طالب بود و شہوت غالب مہرش بجنبید مہرش برداشت
بامداداں کہ ملک کنیزک را بجست و نیافت حکایت بگفتندش خشم بگرفت و فرمود تا سیاہ را
با کنیزک استوار ببندند و از بام جوسق بقعر خندق در اندازند یکے از وزرائے نیک محضر روئے شفاعت
بر زمین نہاد و گفت سیاہ بیچارہ را دریں خطائے نیست کہ سائر بندگان بنوازش خداوندی متعود اند۔
گفت اگر در مفاوضت او شبے تاخیر کردے چہ شدے کہ من او را افزوں از بہائے کنیزک
بدادمے اوی گفت اے خداوند آنچہ فرمودی معلوم ست لیکن نشنیدی کہ حکما گفتہ اند دریں معنی

| | قطعہ | |
|---|---|---|
| تشنۂ سوختہ بر چشمۂ حیواں چو رسد | | تو مپندار کہ از پیل دماں اندیشد |
| ملحد گرسنہ در خانۂ خالی بر خواں | | عقل باور نکند کز رمضاں اندیشد |

বর্ণিত আছে ঐ সময়ে হাবশীর রিপু ছিল নারী কামী এবং কামস্পৃহা ছিল প্রবল। তার কামস্পৃহায় উত্তেজনা সৃষ্টি হল। তার মহব্বত/ কামাবেগ উদ্বেলিত হলো। সে তার কুমারীত্ব নষ্ট করে দিল। ভোরে বাদশাহ বাঁদীর খোঁজ নিলেন। তাকে পাওয়া গেল না। মানুষে তাঁকে ঘটনা জানালে তিনি অত্যন্ত রাগান্বিত হলেন এবং আদেশ করলেন- হাবশীকে বাঁদীর সাথে শক্ত করে বেঁধে বালাখানার ছাদ থেকে গভীর কূপে ফেলে দেয়া হোক। জনৈক হৃদয়বান উজির সেখানে উপস্থিত ছিলেন। তিনি সুপারিশের চেহারা জমীনের উপর রাখলেন। (অর্থাৎ নতশিরে) নিবেদন করলেন- এতে হাবশী বেচারার কোন অপরাধ নেই। কেননা সমস্ত গোলাম শাহী অনুগ্রহে অভ্যস্থ। (সুতরাং তার উপরও অনুগ্রহ করা হোক।) বাদশাহ বললেন- একটা রাত যদি সে দেরী করত তাহলে কি হতো? আমি তাকে বাঁদীর দামের চেয়ে বেশী টাকা দান করতাম। উজির বললেন- আপনি যা বললেন তা ঠিক। তবে বিজ্ঞ লোকেরা এ সম্পর্কে কি মন্তব্য করে গেছেন আপনি কি তা শোনেননি?

**পংক্তি :** তৃষ্ণার্ত ব্যক্তি যদি আবেহায়াতের (জলাশয়ের) সন্ধান পায় + তখন তুমি মনে করনা যে সে মত্তহাতীকে ভয় পাবে।

✪ বেদ্বীন ক্ষুধার্ত ব্যক্তি যখন খালি ঘরে রং বেরঙের খানায় লিপ্ত + বুদ্ধি বিশ্বাস করতে পারেনা যে সে রমজান মাসকে ভয় করবে।

---

**তাহকীক :** نفس طالب রিপু কামনাকারী। شهوت غالب উত্তেজনা প্রবল। مهرش তার আবেগ, মহব্বত। مهرش তার কুমারীত্ব। بامداداں ভোর। استوار মজবুত। بام বালাখানা, উপরতলার ঘর। جوسق কিল্লা, বালাখানা। قعر গভীর। خندق গর্ত। نیک محضر হৃদয়বান। متعود অভ্যস্থ। مفاوضت লেনদেন, সহবাস। بهائے کنیزک বাঁদীর দাম। تشنه سوخته পিপাসার অনলে দগ্ধ, চরম পিপাসু। برچشمه حیوان আবে হায়াতের ঝর্ণা, যার পানি পান করলে মৃত্যু হয় না। باور বিশ্বাস।

ملک را ایں لطیفہ پسند آمد وگفت اکنوں سیاہ را بتو بخشیدم کنیزک را چہ کنم گفت کنیزک را هم بہ سیاہ بخش کہ نیم خوردۂ سگ هم اورا شاید۔ قطعہ۔

| | |
|---|---|
| هرگز اورا بدوستی مپسند | کہ رود جائے ناپسندیدہ |
| تشنہ را دل نخواهد آب زلال | نیم خوردہ دہان گندیدہ |

حکایت۔ اسکندر رومی را پرسیدند کہ دیار مشرق ومغرب را بچہ گرفتی کہ ملوک پیشیں را خزائن وعمر وملک ولشکر بیش ازیں بود وچنیں فتحے میسر نہ شد گفت بعون اللہ عز وجل هر مملکتے را کہ بگرفتم رعیتش را نیازردم ورسوم خیرات گذشتگان باطل نکردم ونام پادشاہاں جز بنکوئی نبردم۔

মন্ত্রীর যুক্তিপূর্ণ উক্তি বাদশার পছন্দ হল। তিনি বললেন– এখন গোলামটি তোমাকে দান করলাম। বাঁদীকে কি করব ? তিনি উত্তর দিলেন– বাঁদী ও হাবশীকে দিয়ে দিন। কারণ তার অর্ধ ভক্ষিত বস্তু তারই প্রাপ্য। কুকুরের উচ্ছিষ্ট কুকুরের জন্যেই উপযুক্ত।

**পংক্তি ঃ** কখনও তাকে বন্ধুত্বের জন্য পছন্দ কর না (সে বন্ধুতের উপযোগী নয়)। ✢ যে অপছন্দনীয় স্থানে যায়। ✪ তৃষ্ণার্ত ব্যক্তির মন ঐ মিষ্টি পানি পান করতে চায় না। ✢ যা অর্ধ ভাক্ষিত, দুর্গন্ধ যুক্ত।

**হেকায়েত (৪১) ঃ** বাদশাহ্ ইসকান্দার রুমী কে মানুষে জিজ্ঞেস করল– আপনি পূর্ব দিগন্ত হতে পশ্চিম দিগন্ত পর্যন্ত দেশসমূহ কিভাবে জয় করলেন ?

অথচ পূর্বেকার দিনের রাজা বাদশাদের ধনরত্ন, হায়াত ও সৈন্য-সামন্ত বর্তমান যুগের রাজা-বাদশাহ্দের চেয়ে অনেক বেশী ছিল। অথচ এত দেশ জয় করা কারো পক্ষে সম্ভব হয়নি। তিনি বললেন– মহান আল্লাহর অশেষ অনুগ্রহে (এটা আমার পক্ষে সম্ভব হযেছে। কেননা যে সব দেশ আমি অধিকার করেছি তার অধিবাসিদের কে কখনো কষ্ট দেইনি এবং অতীত মনীষীগণের কল্যাণকর বিষয়াদিকে আমি কখনো পরিহার করিনি। সম্মান ও শ্রদ্ধা বিহীন উল্লেখ করিনি কোন রাজা বাদশাহ্গণের নাম।

---

**তাহকীক ঃ** نیم خوردہ অর্ধ ভক্ষিত। زلال মিষ্ট পানি। دہان گندیدہ দুর্গন্ধময় মুখ। دیار বিভিন্ন দেশ। بچہ گرفتی কিভাবে জয় করেছেন। پیشیں আগেকার। خزائن ধন দৌলত। میسر সম্ভব, অর্জন। بعون اللہ আল্লাহর সাহায্যে। نیازردم কষ্ট দেইনি ام - ازاریدن - مضارع منفی - واحد متکلم

*শিক্ষা/উপদেশ ঃ যে কোন ব্যাপারে অত্যন্ত চিন্তা ভাবনা করে সিদ্ধান্ত দেয়া উচিৎ। সিদ্ধান্তকালে সত্য কথা এড়ানো উচিৎ নয়। কারণ এতে পরবর্তী পর্যায়ে লাঞ্ছিত হতে হয়।*

| | |
|---|---|
| بزرگش نخوانند اہل خرد | کہ نام بزرگاں بزشتی برد |
| ایں ہمہ ہیچ ست چوں می بگذرد | بخت و تخت و امر و نہی و گیرودار |
| نام نیک رفتگاں ضائع مکن | تا بماند نام نیکت برقرار |

**পংক্তি ঃ** জ্ঞানীজনেরা কখনো তাকে মহৎ বলেন না + যে বড়দের নাম অন্যায়ভাবে/অশ্রদ্ধভরে নেয়।

✪ পার্থিব এ সম্পদ সিংহাসন, আদেশ নিষেধ (তথা ক্ষমতা ও নেতৃত্ব) এবং রাজত্ব (প্রভৃতি) সম্পূর্ণ মূল্যহীন। + কেননা এসব ধ্বংস হয়ে যায়। (আর সৎ কাজ করে গেলে তার সুনাম থেকে যায়)। ✪ মৃতদের সুনাম নষ্ট করোনা, + তাহলে তোমার সুনাম স্থায়ী থাকবে।*

---

**তাহকীক ঃ** خرد বুদ্ধি-জ্ঞান। بزشتی অসম্মানের সাথে। بخت ভাগ্য, এস্থলে ধন-সম্পদ। گیرودار রাজত্ব। رفتگاں মৃতগণ। ضائع নষ্ট। نام نیکت তোমার সুনাম। برقرار স্থায়ী।

---

***শিক্ষা/উপদেশ ঃ** *এক ঃ জনসাধারণ তথা প্রজাদের কষ্ট না দিয়ে উপকারে ব্রতী হওয়া উচিত। দুই ঃ মহামনীষী ও জ্ঞানীজনদের অনুসৃত কল্যাণকর দিক সমূহকে সদা অবলম্বন করা উচিৎ। তিন ঃ বাদশাহ তথা সকল পদস্থ ব্যক্তি বর্গের জন্যে তার পূর্বেকার বাদশাহ বা উক্ত পদের ব্যক্তির নাম স্ব-সম্মানে ও শ্রদ্ধাভরে নেয়া উচিৎ। চার ঃ সর্ব কাজে আল্লাহর সাহায্য কামনা করা বাঞ্ছনীয়।*



# باب ہشتم در آداب صحبت

**حکمت** ، مال از بہر آسائش عمر ست نہ عمر از بہر گرد کردن مال. عاقلے را پرسیدند نیک بخت کیست و بد بخت چیست گفت نیک بخت آنکہ خورد و کشت و بد بخت آنکہ مرد و ہشت

| مکن نماز بر آں ہیچ کس کہ ہیچ نکرد | مصرع | کہ عمر در سر تحصیل مال کرد و نخورد |
|---|---|---|

## অষ্টম অধ্যায়

## সুহ্বত ও সংসর্গের (সামাজিক) রীতি-নীতি

**হিকমত (১) ঃ** ধন সম্পদ জীবনের শান্তির জন্য, জীবন ধনোর্পাজনের জন্য নয়। (অর্থাৎ মানব জাতি সৃষ্টির মূল উদ্দেশ্য সম্পদ সঞ্চয় করা নয়। সম্পদ মানুষের জীবন ধারণের উপকরণ মাত্র।) জনৈক বিজ্ঞ ব্যক্তিকে লোকেরা জিজ্ঞেস করেছিল- ভাগ্যবান কে এবং হতভাগা কে ? তিনি উত্তরে বললেন-- ভাগ্যবান ঐ ব্যক্তি যে নিজে খায় এবং বপন করে। (এমন কাজ করে যায় যাতে মৃত্যুর পরও তার ফল লাভ হয়।) আর হতভাগা ঐ ব্যক্তি যে মরে যায় ও (অপরের জন্য) ছেড়ে যায়।

**পংক্তি ঃ** ঐ ব্যক্তির (জানাযার) নামায পড়বে না যে (পূণ্যের) কিছুই করেনি, + বরং মাল সঞ্চয় করার খেয়ালেই তার জীবন ব্যয় করেছে। নিজে কিছুই ভোগ করেনি।*

**তাহ্কীক ঃ** آداب - ادب এর বহুঃ, নিয়ম, শিষ্ঠাচার صحبت সংসর্গ। آسائش আরাম, শান্তি। এ শব্দটি حاصل بالمصدر। گرد کردن সঞ্চয় করা। پرسیدند তারা (মানুষে) জিজ্ঞেস করল। ماضی مطلق - جمع غائب - م پرسیدن কে। প্রাণী সম্পর্কিত প্রশ্নের ক্ষেত্রে ব্যবহৃত হয়। چیست কি ! প্রাণহীন বস্তুর প্রশ্নের ক্ষেত্রে ব্যবহৃত হয়। এখানে দুর্ভাগা মানুষের ক্ষেত্রে چیست শব্দটি তাদের হেয়তার প্রতি ঈঙ্গিত করার জন্য ব্যবহৃত হয়েছে। خورد ভক্ষণ করল। واحد غائب - ماضی مطلق - م - خوردن। کشت বপন করল. واحد غائب - ماضی مطلق - م - کشتن। هشت ছেড়েছে। واحد غائب - ماضی مطلق - م هشتن। مکن করোনা।

---

*শিক্ষা-উপদেশ ঃ * এক ঃ সম্পদ উপার্জনের পিছনে জীবন উৎসর্গ না করে ইবাদত, বন্দেগী ও পরোপকারে ব্রতী হওয়া উচিত। দুই ঃ সম্পদ নিজে ভোগ করা ও (অঃ পৃঃ দ্রঃ)*

**حکمت** : موسیٰ علیہ السلام قارون را نصیحت کرد کہ اَحْسِنْ كَمَا اَحْسَنَ اللّٰهُ اِلَيْكَ نشنیدی عاقبتش شنیدی۔

| | | | |
|---|---|---|---|
| آنکس کہ بدینار و درم خیر نیندوخت | **قطعہ** | سر عاقبت اندر سر دینار و درم کرد | |
| خواہی کہ ممتتع شوی از نعمت دنیا | | با خلق کرم کن چو خدا با تو کرم کرد | |

**عرب گوید** جُدْ وَلَا تَمْنُنْ لِاَنَّ الْفَائِدَةَ اِلَيْكَ عَائِدَةٌ یعنی بہ بخش و منت منہ کہ نفع آں بتو بازمی گردد۔

**হিকমত (২) ঃ** হযরত মূসা (আঃ) কারূনকে নসীহত করেছিলেন যে, "আল্লাহ পাক যেরূপ তোমার উপর দয়া করেছেন তুমিও তদরূপ মানুষের প্রতি দয়া কর।" সে তা শোনেনি ফলে তার পরিণাম কি হয়েছিল তা তোমরা শুনেছ।

**পংক্তি ঃ** যে ব্যক্তি দীনার, দিরহাম (তথা টাকা-পয়সা আল্লাহর পথে ব্যয় করার) দ্বারা নেকী সঞ্চয় করেনি + সে শুধু দীনার ও দিরহাম (ধন-সম্পদ) সঞ্চয় করার পিছনে জীবন শেষ করে দিয়েছে। (তার চেয়ে হতভাগ্য আর কে ?) ✪ তুমি যদি দুনিয়া ও আখিরাতে লাভবান হতে চাও + তবে মানুষের প্রতি দয়া কর যেমনটি আল্লাহ্ তোমার উপর দয়া করেছেন।

আরব দেশের লোকেরা বলে থাকে (তুমি মানুষকে) "দান কর, (তবে দান করার পর কাউকে) খোটা দিওনা। (এতে দানের সওয়াব নষ্ট হয়ে যায়)। কেননা দানের উপকারিতা তো তোমারই দিকে প্রত্যাবর্তন করে।"

**তাহ্কীক ঃ** قارون মূসা (আঃ) এর চাচাত ভাই, জগতের বিখ্যাত ধনী ও কৃপণ। দান করতে অস্বীকার করায় ধন-সম্পদসহ মাটি তাকে গ্রাস করে নেয়। اَحْسِنْ অনুগ্রহ কর। **واحد مذكر حاضر - امر - باب افعال** । نشنيد শুনেনি। واحد غائب - م - ماضی منفی - واحد غائب **شنيدن** । نيندوخت সঞ্চয় করেনি, **ماضی منفی - م** - **اندوختن** । عاقبت পরিণাম। مُتَمَتِّعْ লাভবান। **واحد مذكر - اسم فاعل - باب تفعل** । كرم দয়া, অনুগ্রহ। جُدْ ইহ্সান কর, দান কর, **واحد مذكر حاضر - امر معروف** - از ن । لَاتَمْنُنْ খোটা দিওনা। **واحد مذكر حاضر - نهی معروف - از ن**

*(পূঃ পৃঃ বাকী অংশ) এমন কাজে ব্যয় করা উচিত যাতে মৃত্যুর পরও সওয়াব হাসিল হয়। তিন ; শুধু ধনোপার্জনের পিছনেই যে মত্ত সে অতি নিকৃষ্ট। বস্তুতঃ মুসলমানের লক্ষ্য আখেরাত হওয়া উচিত। সুতরাং যে এর ব্যতিক্রম করে সে সত্যিকারার্থে মুসলিম নয়। এ জন্যে শেখ সাদী তার জানাযার নামায পড়তেও নিষেধ করেছেন।*

| | | |
|---|---|---|
| درخت کرم هر کجا بیخ کرد | قطعه | گذشت از فلک شاخ و بالائے او |
| گر امیدواری کزو بر خوری | | بمنّت منه ارّه بر پائے او |
| شکر خدائے کن که موفّق شدی بخیر | قطعه | زانعام و فضل او نه معطّل گذاشتت |
| منّت منه که خدمت سلطان همی کنی | | منّت شناس ازو که بخدمت بداشتت |

حکمت: دو کس رنج بیهوده بردند و سعی بیفائده کردند یکے آنکه اندوخت و نخورد و دیگر آنکه آموخت و نکرد.

**পংক্তি ঃ** দানের বৃক্ষ যেখানেই শিকড় গেড়েছে + তার উপরীভাগ (কাণ্ড) ও শাখা-প্রশাখা আসমানের উপর চলে গেছে। ✪ তুমি যদি এর দ্বারা ফল ভোগ করতে চাও + তাহলে খোটা দিয়ে তার মূলে করাত চালনা করোনা। (খোটা দিয়ে নেকী বরবাদ করোনা।) ✪ তুমি যে নেক কাজ করার তাওফীক প্রাপ্ত হয়েছো এজন্য আল্লাহর শুকরিয়া আদায় কর + এবং এজন্যে যে, তার নেয়ামত ও অনুগ্রহ হতে বঞ্চিত হওনি। ✪ তুমি যে বাদশার খিদমত করছ এজন্যে খোটা দিওনা (গর্বিত হয়োনা) + বরং তুমি কৃতজ্ঞ থাক যে, তোমাকে তাঁর (বাদশার) খিদমত করার সুযোগ দেয়া হয়েছে। *

**হিকমত (৩) ঃ** দু ব্যক্তি অনর্থক কষ্ট ভোগ করে এবং বৃথা চেষ্টা করে। এক ঃ ঐ ব্যক্তি যে শুধু টাকা-পয়সা জমা করে কিন্তু খায় না (ভোগ করে না)। দ্বিতীয় ঐ ব্যক্তি যে জানে অথচ (তদানুযায়ী আমল) করেনা।

**তাহকীক ঃ** منّت زائده باء - بخشیدن م - امر- واحد حاضر بخش দাও খোটা দেওয়া। مَنِه রেখনা واحد حاضر - نهی - نهادن م ۔ باز পুনরায়। بیخ গোড়া, শিকড়। فلك আকাশ। شاخ ডাল। بالائے উপর। بر ফল। اره করাত। موفق তাওফীক প্রাপ্ত। معطل বেকার, এস্থলে বঞ্চিত। باب تفعیل - اسم مفعول - واحد مذکر। شناس চিন। واحد حاضر - امر - شناختن م। سعی চেষ্টা, দৌড়াদৌড়ি।

*শিক্ষা/উপদেশ ঃ * এক ঃ আল্লাহ পাক নিজে দয়ালু। তিনি দয়ার গুণকে অতি পসন্দ করেন। সুতরাং জাত, গোত্র নির্বিশেষে তার সৃষ্টিকূলের প্রতি দয়া করা উচিত। তবে দয়া করে খোটা দেয়া আদৌ উচিত নয়। এতে তার সওয়াব নষ্ট হয়ে যায়। দুই ঃ কোন নেক ও মহৎ কাজ করতে পারলে ঃ গর্বিত না হওয়া উচিত। কারণ তার অনুগ্রহ ছাড়া কেউ কিছুই করতে পারে না।*

| | | |
|---|---|---|
| علم چندانکہ بیشتر خوانی | | چوں عمل در تو نیست نادانی |
| نہ محقق بود نہ دانشمند | نظم | چارپائے برو کتابے چند |
| آں تہی مغز را چہ علم و خبر | | کہ برو ہیزم ست یا دفتر |

حکمت : علم از بہر دین پروردن ست نہ از بہر دنیا خوردن ۔ شعر

| | |
|---|---|
| ہر کہ پرہیز و علم و زہد فروخت | خرمنے گرد کرد و پاک بسوخت |

پند : عالم ناپرہیزگار کور مشعلہ دار ست یُہدیٰ بِہٖ وَ ھُوَ لَایَہْتَدِیْ۔

**পংক্তি ঃ** তুমি যত বেশী বিদ্যা অর্জন কর না কেন + তোমার মধ্যে যদি আমল না থাকে তাহলে তুমি মুর্খ বৈ কিছুই নও। ✪ (এ ধরনের মানুষ) না দার্শনিক না বুদ্ধিমান + বরং সে চতুষ্পদ জন্তুবিশেষ। যার পিঠের উপর কয়েকটি কিতাব মাত্র। ✪ মগজশূন্য (বিবেকহীন) ব্যক্তির (এ ব্যাপারে) কি জ্ঞান ও সংবাদ আছে যে, + তার মাথার উপর কাঠের বোঝা না দফতর (কিতাবের বোঝা)?.*

**হিকমত (৪) ঃ** ইলম (জ্ঞান) ধর্ম পালনের জন্য পার্থিব সম্পদ ভোগের জন্য নয়

**পংক্তি ঃ** যে ব্যক্তি (স্বীয়) পরহেযগারীতা, ইলম ও খোদাভীরুতাকে বিক্রি করে দিল (অর্থাৎ দুনিয়া উপার্জনের পিছনে সব কিছু জলাঞ্জলী দিল + (সে) ঐ ব্যক্তির ন্যায় যে) খেলনা সামগ্রী/শষ্য জমা করে সব জ্বালিয়ে দিল। **

**পান্দ (৫) ঃ** যে আলিম আল্লাহ্‌কে ভয় করেনা সে মশাল ধারী অন্ধের ন্যায়। তার দ্বারা মানুষ পথ প্রাপ্ত হয় অথচ সে নিজে থেকে যায় পথহারা।

**তাহকীক ঃ** نادانی মূলত ছিল **نادان هستی** তুমি মূর্খ, অজ্ঞ। **محقق** দার্শনিক **واحد مذكر - اسم فاعل - باب تفعيل । دانشمند - فاعل سماعی** বুদ্ধিমান। **چارپائے** চতুষ্পদ জন্তু। **تہی** খালী, শূন্য, অসার। **ہیزم** শুকানো কাঠ। **بہر** জন্য। **خرمنے** খেলনা সামগ্রী, ফসলের স্তুপ। **کور** অন্ধ। **مشعله دار** মশাল ধারী। **واحد - اسم فاعل سماعی**

*শিক্ষা-উপদেশ ঃ * সম্পদ উপার্জন করে তা নিজে ভোগ করা ও যথাসাধ্য তদ্দ্বারা মানুষের উপকার করা উচিত*

*** আমলহীন আলিম বোঝা বহনকারী পশুতুল্য এতে অন্যের উপকৃত হয় সত্য কিন্তু সে থাকে বঞ্চিত। সুতরাং আমলের মাধ্যমে আল্লাহ পাকের সন্তুষ্টি ও পথহারা মানুষকে সঠিক পথ প্রদর্শণের নিয়তে ইলমে দ্বীন হাসিল করা ও ইলম অনুযায়ী আমল করা উচিত*

| | | |
|---|---|---|
| بے فائدہ ہر کہ عمر درباخت | نظم | چیزے نخرید و زر بینداخت |

**پند۔** ملک از خردمنداں جمال گیرد و دین از پرہیزگاراں کمال یابد پادشاہاں بہ نصیحت خردمنداں ازاں محتاج ترند کہ خردمنداں بقربت پادشاہاں۔ **قطعہ**

| | |
|---|---|
| پندے اگر بشنوی اے پادشاہ | در ہمہ دفتر بہ ازیں پند نیست |
| جز بخردمند مفرما عمل | گرچہ عمل کار خردمند نیست |

**حکمت** (۷)۔ سہ چیز بے سہ چیز پائدار نماند مال بے تجارت و علم بے بحث و ملک بے سیاست۔

**পংক্তি ঃ** (মহা মূল্যবান হায়াত ও অর্থ সম্পদ কে যথাযথ কাজে না লাগিয়ে) যে ব্যক্তি বৃথা জীবন অতিবাহিত করল + সে (ঐ ব্যক্তির ন্যায যার নিকট) স্বর্ণ মুদ্রা থাকা সত্ত্বে কোন কিছু না কিনে স্বর্ণ-মুদ্রা (সাগরে) নিক্ষেপ করল। *

**হিকমত (৬) ঃ** রাজ্যের সৌন্দর্য বৃদ্ধি পায় জ্ঞানীদের দ্বারা। আর ধর্মের পূর্ণতা লাভ হয় পরহেযগার লোক দ্বারা। জ্ঞানীগণ রাজা-বাদশার নিকট যতটা মুখাপেক্ষি. রাজা-বাদশাগণ তদাপেক্ষা অধিক মুখাপেক্ষি জ্ঞানীদের নিকট।

**পংক্তি ঃ** হে বাদশা! আপনি যদি একটি মাত্র নসীহত শুনতেন + এর চেয়ে উত্তম নসীহত কোন গ্রন্থে নেই। (তা হল এই যে.) ✪ বুদ্ধিমান ব্যতিত কাউকে কাজের হুকুম দিবেন না + যদি ও কাজ করা বুদ্ধিমানের কাজও পেশা নয়। **

**হিকমত (৭) ঃ** তিনটি জিনিস অপর তিনটি জিনিস ছাড়া স্থায়ী থাকেনা। (অর্থাৎ একটা অপরটির উপর নির্ভরশীল।) এক ঃ সম্পদ ব্যবসা ছাড়া। দুই ঃ বিদ্যা আলোচনা ছাড়া। তিন ঃ রাষ্ট্রে শাসন ছাড়া।

---

**তাহকীক ঃ** درباخت হারিয়ে ফেলল, অতিবাহিত করল। واحد غائب -
مضارع - واحد غائب । گیرد গ্রহণ করে । زر স্বর্ণ । درباختن - م - ماضی مطلق
م - گرفتن । محتاج تر অধিক মুখাপেক্ষি । به উত্তম । مفرما আদেশ করনা ।
واحد حاضر - نہی - م - فرمودن । پائدار অটল, স্থায়ী । سیاست শাসন, রাজনীতি ।

*শিক্ষা-উপদেশ ঃ * মানুষের হায়াত অতি মূল্যবান। সুতরাং মূল্যবান বস্তু হাসিলের পিছনেই একে ব্যয় করা উচিত আর তা অনন্ত জীবনের সামগ্রী তথা জান্নাত।*

*** একঃ একমাত্র জ্ঞানী গুণী জনই রাজ্য পরিচালনার উপযুগী। দুইঃ দ্বীনের পূর্ণতা লাভ হয় মুত্তাকী, খোদাভীরুদের দ্বারা অতএব তাঁদের শরণাপন্ন হওয়া উচিৎ। তিনঃ জ্ঞানীদের জন্য রাজা-বাদশার মুখাপেক্ষী হওয়া অনুচিত*

| | | |
|---|---|---|
| وقتی بلطف گوی و مدارا و مردمی | قطعہ | باشد کہ در کمند قبول آوری دلے |
| وقتی بقہر گوی کہ صد کوزۂ نبات | | گہ گہ چناں بکار نیاید کہ حنظلے |

حکمت (۸) ، رحم آوردن بر بداں ستم ست بر نیکاں و عفو کردن از ظالماں جور ست بر درویشاں .

| | | |
|---|---|---|
| خبیث را چو تعہّد کنی و بنوازی | بیت | بدولت تو گنہ می کند بانبازی |

پند (۹) ، بر دوستیِ پادشاہاں اعتماد نتواں کرد و بر آوازِ خوشِ کودکاں کہ آں بخیالے مبدّل شود و ایں بخوابے متغیّر شود

**পংক্তি ঃ** কখনো উদারতা, নম্রতা ও ভদ্রতার সাথে কথা বল + এতে হয়তো নিতান্ত অবাধ্য লোক ও বশীভূত হবে। ✪ আবার কখনো কঠোরতা ও নির্মমতার সাথে কথা বল + কেননা কখনো কখনো একটা তিক্ত মাকাল ফল দ্বারা যে কাজ হয় তা শত শত মিশ্রির পেয়ালা দ্বারাও হয় না। *

**হিকমত (৮) ঃ** অসৎ লোকদের প্রতি দয়া দেখান সৎ লোকদের উপর অত্যাচারে শামিল। আবার জালিমদেরকে ক্ষমা করা নিরীহ লোকদের প্রতি জুলুম করায় শামিল।

**পংক্তি ঃ** যদি তুমি কোন দুষ্ট লোককে সহায়তা ও দয়া কর (তাহলে জেনো) + সে তোমার অসিলায় (আরো বেশী) অপরাধ করবে। তুমিও শরীক থাকবে তাতে। **

**পান্দ (৯) ঃ** রাজা-বাদশাগণের বন্ধুত্ব ও ছোট বালকদের সুমধুর কণ্ঠের (স্থায়িত্বের) উপর ভরসা করা উচিত নয়। কারণ প্রথমটা একটা (সামান্য) খেয়াল/ধারণার দ্বারা বদলিয়ে যায়, এবং দ্বিতীয়টা একটা খাব (স্বপ্ন) দেখার দ্বারা পরিবর্তন হয়ে যায়। (অর্থাৎ মনের মধ্যে কারো প্রতি সামান্য ধারণা খারাপ হলেই বন্ধুত্বের স্থলে শত্রুতা সৃষ্টি হয় এবং ছেলেদের স্বপ্ন দোষ হলেই কণ্ঠ স্বরের মাধুর্যতা নষ্ট হয়ে যায়)।

---

**তাহকীক ঃ** **مُداریٰ** নম্রতা, সহনশীলতা। **مردمی** মনুষত্ব, ভদ্রতা। **کمند** জাল ফাঁদ। **قہر** রাগ, ক্রোধ। **کوزہ** পেয়ালা। **نبات** মিছরী। **حَنظَل** মাকাল ফল। **بد - بداں** এর বহুঃ অসৎ, দুষ্ট। **جوروستم** জুলুম-অত্যাচার। **تَعَہُّد** সহায়তা। **نوازی** দয়া, অনুগ্রহ। কর। **بانبازی** অংশীদারিত্ব, অসিলা। **کودکاں** বালকগণ। **مُبَدَّل** ও **مُتغیّر** পরিবর্তিত।

*শিক্ষা-উপদেশ ঃ * মানুষের সাথে সব সময় এক অবস্থায় কথা বললে বা একই ধরনের ব্যবহার করলে উদ্দেশ্য হাসিল হয় না। রাগও ক্রোধ এবং বিনয় ও নম্রতা উভয়-ই প্রয়োজন। ক্ষেত্র বিশেষ তা প্রয়োগ করা উচিৎ।*

*** একঃ দুরাচারীদের প্রতি সদয় হওয়া উচিত নয়। কারণ এর অর্থ নিজে তাদের সাথে শরীক হওয়া। দুইঃ অন্যায় কারীকে প্রশ্রয় দেয়া উচিত নয়। কারণ এতে তারা আরো স্বক্রীয়ভাবে অন্যায়, অপরাধে লিপ্ত হয়।*

| معشوق ہزار دوست را دل نہ دہی || بیت || ورمی دہی آں دل بجدائی بنہی |

**پند** ، ہر آں سرّیکہ داری بادوست درمیان منہ واگرچہ دوست مخلص باشد چہ دانی کہ وقتے دشمن گردد وہر گزندے کہ توانی بدشمن مرساں کہ باشد کہ وقتے دوست گردد۔

**پند** - رازے کہ نہاں خواہی باکس درمیان منہ اگرچہ دوست باشد کہ مرآں دوست را نیز دوستاں باشند وہمچنیں مسلسل۔

পংক্তি ঃ হাজার প্রেমিকের প্রেমাস্পদকে অন্তর দিও না ⊹ আর যদি দিয়েই থাক তাহলে অন্তর কে বিচ্ছিন্ন রেখো।*

**পান্দঃ (১০) ঃ** তোমার যে সকল গোপন কথা আছে তা বন্ধুর কাছে ব্যক্ত করোনা। যদিও সে অন্তরঙ্গ বন্ধু হয়। কারণ, তুমি জাননা যে-এক সময় সে শত্রু হয়ে যেতে পারে। (তখন সমূহ ক্ষতির সম্ভবনা রয়েছে।) আবার শত্রুকে যতটা ক্ষতি করা সম্ভব, ততটা করোনা। হয়তো কোন দিন সে বন্ধু হয়ে যেতে পারে। (তখন লজ্জিত হতে হবে)। **

**পান্দঃ (১১) ঃ** তুমি যদি কোন (গুপ্ত) তত্ব গোপন রাখতে চাও, তাহলে তা কারোর কাছে ব্যক্ত করো না। চায় সে বন্ধু হোকনা কেন। কারণ তার তো আরো বন্ধু-বান্ধব আছে। এ ভাবে (বন্ধুত্বের) ধারাবাহিকতা চলতে থাকবে। (শেষে তোমার যে শত্রু সে তোমার বন্ধুর বন্ধু হওয়ার কারণে তোমার গুপ্ততত্ব জেনে ফেলবে।)

---

**তাহকীক ঃ** جداءی বিচ্ছিন্নতা। بنہی তুমি রাখবে। م - مضارع - واحد حاضر - سرّے কোন গোপন কথা, তত্ব, রহস্য। منہ রেখোনা। এস্থলে-বলোনা। م نهادن - نهى - واحد حاضر। گزندی যে কোন ধরনের দুঃখ, কষ্ট। مُسَلسل পরস্পরায়, একের পর এক।

*শিক্ষা-উপদেশ ঃ * একঃ পরিবর্তনশীল ও অস্থায়ী বস্তুর উপর নির্ভর করা উচিত নয়। দুইঃ কাউকে ভাল বেসে প্রাণ সপতে হলে আগে দেখা দরকার যে, তার অন্য কোন প্রেমিক আছে কি না? যদি থাকে তাহলে তার থেকে মনকে দূরে রাখা উচিত।*

*** গোপন কথা সর্বদা নিজের মধ্যেই সীমাবদ্ধ রাখা উচিত। অন্যের নিকট বললে তা যে কোন মূহুর্তে ফাঁস হয়ে যাওয়ার সম্ভবনা থাকে।*

| | | |
|---|---|---|
| خامشی به که ضمیر دل خویش<br>اے سلیم آب ز سر چشمه ببند | قطعه | با کسے گفتن و گفتن که مگوے<br>که چوں پر شد نتواں بستن جوے |
| سخنے در نہاں نباید گفت | فرد | کاں سخن بر ملا نشاید گفت |

حکمت ۱۲ : دشمن ضعیف که در طاعت آید و دوستی نماید مقصود وے جز ایں نیست که دشمن قوی گردد و گفته اند بر دوستی دوستاں اعتماد نیست تا به تملق دشمناں چه رسد و هر که دشمن کوچک را حقیر شمارد بداں ماند که آتش اندک را مهمل میگذارد

পংক্তি ঃ কারো কাছে নিজ অন্তরের কোন গোপন কথা না বলে নীরব থাকা উত্তম + কারো কাছে বলে অন্যের কাছে বলতে নিষেধ করার চেয়ে।

✪ হে বুদ্ধিমান ব্যক্তি! ঝর্ণা বন্দ করতে চাইলে প্রথমে তার উৎস মুখ বন্দ করে দাও + কারণ বিরাট আকার ধারন করলে তা বন্ধ করা সম্ভবপর হবেনা।

**পংক্তি ঃ** যে কথা প্রকাশ্যে বলা যায়না + তা গোপনে বলা উচিত নয়। *

**হিকমত (১২) ঃ** শত্রু দুর্বল হয়ে যদি তোমার বশীভূত হয় এবং বন্ধুত্ব দেখায় তবে তার উদ্দেশ্য এ ছাড়া আর কিছুই নয় যে, সে এই অবসরে শক্তি সঞ্চয় করে আরো শক্তিশালী শত্রু হবে। প্রবাদ আছে-বন্ধুর বন্ধুত্বের উপর যখন বিশ্বাস নেই তখন শত্রুর চাটুকারীতার/তোষামোদের উপর ভরসা কিসের ? ছোট শত্রুকে যে দুর্বল মনে করে সে ঐ ব্যক্তির ন্যায় যে সামান্য অগ্নিস্ফুলিঙ্গ কে তুচ্ছ জ্ঞানকরে ছেড়ে দেয়।

---

**তাহকীক ঃ** **به** উত্তম। **ضمیر** গোপন, অন্তর, বিবেক। **خویش** নিজের। **سلیم** বুদ্ধিমান, জ্ঞান সরলমনা। **زسر چشمه** মূলতঃ ছিল **ازسر چشمه** কূপের উৎস মুখ। **پر** পরিপূর্ণ। **جوی** ক্ষুদ্র নদী, জল স্রোত, ঝর্ণা ধারা। **کاں سخن** মূলতঃ ছিল **که آں سخن** যে কথা। **برملا** খোলাখুলি, প্রকাশ্যে,। **نشاید** উচিত নয়। **واحد غائب - مضارع منفی** م **شائتن**। **ضعیف** দূর্বল। **طاعت** বাধ্যতা, বশ্যতা, ভক্তি, ইবাদাত। **مقصود وے** তার উদ্দেশ্য। **تَمَلُّق** চাটুকারী, তোষামোদ। **کوچك** ক্ষুদ্র, ছোট। **حقیر** ঘৃণিত, তুচ্ছ। **مُهمَل** বেকার, অর্থহীন।

*শিক্ষা-উপদেশ ঃ * একঃ ক্ষতিকর কোন কিছু দেখলে সূচনা হতেই তা প্রতিহত করা উচিত। নতুবা পরে তা শক্তিশালী হয়ে দেখাদিতে পারে। দুইঃ যে কথা প্রকাশ্যে বলা যায়না তা গোপনে বলাও উচিৎ নয়।*

| | |
|---|---|
| امروز بکش چو می تواں کشت | کاتش چوں بلند شد جہاں سوخت |
| مگذار کہ زہ کند کماں را | دشمن کہ بہ تیر می تواں دوخت |

حکمت ۱۳: سخن درمیانِ دو دشمن چناں گوئی کہ اگر دوست گردند شرم زدہ نباشی۔ ابیات

| | |
|---|---|
| میانِ دو کس جنگ چوں آتش ست | سخن چین بدبخت ہیزم کش ست |
| کنند ایں و آں خوش دگر بارہ دل | وے اندر میاں کوربخت و خجل |
| میانِ دو کس آتش افروختن | نہ عقل ست خود درمیاں سوختن |

পংক্তি ঃ যে আগুন তুমি নিভাতে সক্ষম তা আজ-ই নিভিয়ে দাও + কেননা তা যখন উপরে উঠবে সারা বিশ্বকে জ্বালিয়ে দিবে।

✪ যে শত্রুকে তুমি তীর বিদ্ধ করতে সক্ষম + তাকে ধনুকের গুন লাগাতে সুযোগ দিওনা। *

**হিকমত (১৩)** ঃ দুই শত্রুর সামনে এমন ভাবে কথা বল, যেন তারা পরস্পরে কোন দিন বন্ধু হলে তুমি লজ্জিত না হও।

পংক্তি ঃ দুই ব্যক্তির মাঝে কলহ বিদ্যমান থাকা আগুনের ন্যায় (ক্ষতিকর) + আর হতভাগা চোগলখোর (উক্ত আগুনে) কাঠ সরবরাহ কারীর ন্যায়।

✪ যখন এরা দু'জন পরস্পরে বন্ধুত্বে আবদ্ধ হবে + তখন সে তাদের সম্মুখে অপদস্থ ও লজ্জিত হবে।

✪ দু'জনের মধ্যে (শত্রুতার) আগুন জ্বালান + এবং নিজে তাতে দগ্ধিভূত হওয়া বুদ্ধিমানের কাজ নয়।

---

**তাহকীক ঃ مگزار** ছেড়োনা, এস্থলে অবকাশ ও সুযোগ দিওনা। **واحد حاضر - نهی - م - گذشتن** । **زه** ধনুকের গুন । **کمان** ধনুক। **چناں** এ ভাবে । **شرم زده** লজ্জিত। **سخن چین** চোগলখোর নিন্দুক। **هیزم کش** কাঠ সরবরাহকারী। উভয়টি **واحد - اسم فاعل سماعی - دگر باره** দ্বিতীয় বার। **کوربخت** বদ্‌নসীব, হতভাগা।

.................................................................

*শিক্ষা-উপদেশ ঃ * একঃ শত্রু পক্ষ হতে বন্ধুত্বের ছলনা দেখলে তাতে প্রতারিত হওয়া উচিত নয়। কারণ সে সুযোগ সন্ধানী হতে পারে। দুইঃ বন্ধুর বন্ধুত্বের উপর সদা অনড় বিশ্বাস ও আস্থা রাখা উচিত নয়। তিনঃ শত্রু সদা শত্রুই। কখনো তাকে তুচ্ছ জ্ঞান করা উচিত নয়। সুযোগ পাওয়া মাত্রই তাকে দমন করা উচিত। নতুবা পরে ভয়াবহ পরিণাম ডেকে আনবে।*

| | | | |
|---|---|---|---|
| تا نداردد شمن خونخوار گوش | شعر | در سخن با دوستاں آہستہ باش | |
| تا نباشد درپس دیوار گوش | | پیش دیوار آنچہ گوئی ہوشدار | |

حکمت ۱۴ ، ہر کہ با دشمنان صلح می کند سرآزار دوستاں دارد۔ شعر۔

| | |
|---|---|
| کہ با دشمنانت بود ہم نشست | بشوی اے خردمند زاں دوست دست |

پند ۱۵ ، چوں در امضائے کارے متردد باشی آں طرف اختیار کن کہ بے آزار تو برآید۔ شعر۔

| | |
|---|---|
| با آنکہ در صلح زند جنگ مجوئے | با مردم سہل گوئے دشوار مگوئے |

✪ বন্ধুদের সামনে আস্তে আস্তে কথা বল + যাতে রক্ত পিপাসু শত্রুরা তোমার কথা শুনতে না পায়। ✪ দেয়ালের পার্শ্বে (আড়ালে) যে আলাপ করতে চাও অত্যন্ত সর্তক থাকবে। + যাতে কেউ দেয়ালের পিছে কান লাগিয়ে তা না শুনতে পায়। *

**হিকমত (১৪) ঃ** যে ব্যক্তি (একাকী) শত্রুদের সাথে সন্ধিকরে (মূলত) সে বন্ধুদের ক্ষতি করার ইচ্ছা করে।

**পংক্তি ঃ** হে বিবেকবান! তুমি ঐ বন্ধু থেকে হাত উঠিয়ে নাও + যে তোমার শত্রুদের সাথে উঠাবসা করে।**

**হিকমত (১৫) ঃ** যখন তুমি কোন কাজ করতে ইতস্তত! কর, তখন ঐ দিকটি অবলম্বন কর যা দুঃখ কষ্ট বিহীন সম্পন্ন হয়।

**পংক্তি ঃ** মানুষের সাথে বিনম্র কথা বল, রূঢ় ব্যবহার করোনা। + যে ব্যক্তি সন্ধির দরজায় কড়াঘাত করে (সন্ধি করতে চায়) তার সাথে যুদ্ধে লিপ্ত হইও না।

---

**তাহকীক ঃ** خونخوار রক্ত পিপাসু, হিংস্র। صلح সন্ধি, শান্তি চুক্তি। سر ایذائے دوستاں বন্ধুদের কষ্টের খেয়াল। دشمنانت তোমার শত্রুদের। امضاء کارے কোন কাজ সম্পন্ন করতে। مُتَرَدِّد চিন্তিত, সংশয় যুক্ত। واحد مذکر - اسم فاعل، باب تفعل। اختیار অবলম্বন। براید হাসিল হয়। واحد غائب - فعل مضارع م برامدن। سهل گوی বিনম্র কথা বল। در দরজা। زند প্রহার করে, আঘাত করে। مضارع - م زدن। مجوی তালাশ করোনা। نهی - واحد حاضر -

*শিক্ষা-উপদেশ ঃ * একঃ বিবাদমান দু'ব্যক্তির বা গ্রুপের সাথে কথা বলতে হলে অতি সতর্কতার সাথে বলা উচিত, যাতে পরে লজ্জিত না হতে হয়। দুইঃ বিবাদমান দু'গ্রুপের মাঝে ইন্ধন যোগান অত্যন্ত অন্যায়। তিনঃ গোপন আলাপ অতি সাবধানে করা উচিত চারঃ শত্রুর থেকে কখনো নির্ভীক হওয়া ঠিক নয়। ** প্রকৃত বন্ধু কখনো তার বন্ধুর/শত্রুর সাথে বন্ধুত্ব গড়তে পারে না। এমনটি দেখলে তার থেকে দূরে থাকা চায়।*

حکمت ۱۶ : تا کارے بزر بر می آید جان در خطر افگندن نشاید عرب گوید آخر الحیل السیف۔

| | |
|---|---|
| چو دست از ہمہ حیلتے در شکست | حلال ست بردن بشمشیر دست |

حکمت ۱۷ : بر عجز دشمن رحمت مکن کہ اگر قادر شود بر تو نہ بخشاید۔ بیت۔

| | |
|---|---|
| دشمن چو بینی ناتوان لاف از بروت خود مزن | مغزیست در ہر استخوان مردیست در ہر پیرہن |

**হিকমত (১৬) ঃ** যতক্ষণ কোন কাজ টাকা-পয়সা ব্যয়ে হাসিল হয় + ততক্ষণ জান কে কষ্টে নিপতিত করা ঠিক নয়। আরবীতে প্রবাদ আছে "সর্বশেষ অবলম্বন হলো তরবারী"।

**পংক্তি ঃ** যখন হাত সমস্ত চেষ্টা তদবীর হতে ব্যর্থ হয়ে যায় (আর কোন উপায় থাকে না) + তখন হাতে তরবারী ধারন করা বৈধ। *

**হিকমত ঃ (১৭)** শত্রুর নিরূপায়ের ক্ষেত্রে তার প্রতি অনুগ্রহ করোনা। কারণ সে যখন সবল হবে তখন তোমার উপর দয়া করবেনা।

**পংক্তি ঃ** শত্রুকে যখন তুমি দূর্বল দেখবে (তখন খুশীতে) গোঁফে তাও দিবেনা। (নিশ্চিন্ত হবে না) + কেননা প্রত্যেক হাড়েই মজ্জা আছে এবং প্রত্যেক পোষাকের ভিতর মানুষ আছে। **

---

**তাহকীক ঃ** بزر টাকা-পয়সা দ্বারা। خطرہ কষ্ট, বিপদ। شکست ভেঙ্গে যায়, واحد غائب - ماضی مطلق - شکستن - م । شمشیر তরবারী। عجز অসহায়তা, অক্ষমতা। نہ بخشاید দয়া করবেনা। واحد غائب - مضارع منفی - بخشائیدن م । بینی দেখবে, واحد حاضر - مضارع - م - دیدن । ناتوان শক্তিহীন, দুর্বল। لاف আত্মগর্ব, অহংকার। بروت মোঁচ, গোঁফ। مزن মেরোনা, نہی - واحد حاضر - زدن م । مغز মজ্জা, শ্বাস। استخوان হাড়, অস্থি। پیرہن জামা, পোষাক।

*শিক্ষা-উপদেশ ঃ * এক ঃ যতক্ষণ সাধারণ ও সহজভাবে কোন উদ্দেশ্য হাসিল হয় ততক্ষণ পর্যন্ত কঠোর পদক্ষেপ নেয়া উচিত নয়।*

*** এক ঃ শত্রুকে নিরূপায় দেখে তার প্রতি অনুগ্রহ করা অনুচিত। কারণ এতে সে শক্তিশালী হয়ে তোমার উপর আক্রমন করতে পারে। দুই ঃ শত্রুকে দূর্বল দেখে আনন্দিত না হয়ে তাকে নির্মূল করার চেষ্টা করা উচিত।*

حکمت۱۸ ؛ ہرکہ بدے را بکشد خلق از بلائے وے برہاند و وے را از عذاب خدائے۔ قطعہ۔

| | | |
|---|---|---|
| پسندیدست بخشائش ولیکن | | منہ بر ریش خلق آزار مرہم |
| ندانست آنکہ رحمت کرد بر مار | | کہ آں ظلم ست بر فرزند آدم |

حکمت۱۹ ؛ نصیحت از دشمن پذیرفتن خطاست ولیکن شنیدن رواست کہ بخلاف آں کارکنی کہ عین صواب ست۔

| | | |
|---|---|---|
| حذر کن زانچہ دشمن گوید آں کن | قطعہ | کہ بر زانو زنی دستِ تغابن |
| گرت راہے نماید راست چوں تیر | | ازاں برگرد و راہِ دست چپ گیر |

**হিকমত (১৮) ঃ** যে ব্যক্তি কোন অত্যাচারীকে হত্যা করল সে (যেন) মাখলূক কে তার অত্যাচার হতে রক্ষা করল এবং সেও রক্ষা পেল আল্লাহর শাস্তি হতে।

**পংক্তি ঃ** ক্ষমা করা পছন্দনীয় কাজ তবে + মাখলুক কে কষ্ট দানকারীর (ক্ষতস্থানে) পট্টি লাগিওনা। ✪ যে ব্যক্তি সাপের উপর দয়া করল সে জানেনা + যে, এটা আদম সন্তানদের উপর জুলুম করা হলো। *

**হিকমত ঃ (১৯)** শত্রুর উপদেশ গ্রহণ করা সম্পূর্ণ অন্যায়। তবে তা শুনা বৈধ। যাতে তার বিপরীত কাজ করতে পার, কেননা সেটাই সঠিক।

**পংক্তি ঃ** শত্রু যদি বলে যে "ওটা" কর তুমি তা হতে বিরত থাক। + কেননা তুমি তা করলে (পরিশেষে) উরুর উপর দুঃখের হাত মারবে (কষ্ট ভোগ করবে)।

✪ যদি সে তীরের ন্যায় সোজা রাস্তা দেখায় + তুমি তা থেকে ফিরে যাও এবং বাঁ দিকের রাস্তা অবলম্বন কর। (অর্থাৎ তার কথার বিপরীত কর তা হলে অবসম্ভাবী বিপদ হতে মুক্তি পাবে।) **

---

**তাহকীক ঃ** **بدے** কোন অন্যায়কারী, "অত্যাচারী। **برهاند** মুক্তি দিবে, **واحد غائب - مضارع । رهاندن م । بخشائش** দান, দয়া, অনুগ্রহ। **ريش** ক্ষত, জখম। **آزار خلق** অত্যাচারী। **اسم فاعل تركيبى । مرهم** মলম, পট্টি। **مار** সাপ, **فرزند** পুত্র সন্তান। **روا** জায়েয, ঠিক, বৈধ। **عين صواب** সম্পূর্ণ সঠিক। **زانچه** মূলত ঃ ছিল **ازآنچه** উহা হতে যাহা সে ....। **تغابن** আফসোস। **گرت** যদি তোমাকে।

*শিক্ষা-উপদেশ ঃ * এক ঃ দয়া অতি মহৎ গুণ, তবে অপরাধী ও জালিমের উপর দয়া করা অপরাধ ও জুলুম কে প্রশ্রয় দেয়ায় শামিল। একজনের উপর দয়ার দ্বারা হাজারো মানুষ কে কষ্টে নিক্ষেপ করা হবে। অতএব ক্ষেত্র বিশেষ তা অবশ্যই পরিত্যাজ্য।*

*** এক ঃ শত্রুর কোন ধরনের উপদেশ গ্রহণ করা উচিৎ নয়। দুই ঃ শত্রু কোন উপদেশ দিলে তার বিপরীত করাই বুদ্ধির পরিচয়। যদিও তা বাহ্যিকভাবে যথার্থ মনে হয়।*

پند : خشم بیش از حد گرفتن وحشت آرد ولطف بے وقت ہیبت ببرد نہ چنداں درشتی کن کہ از تو سیر گردند ونہ چنداں نرمی کہ بر تو دلیر۔ ابیات :

| | |
|---|---|
| درشتی ونرمی بہم در بہ است | چو فاصد کہ جرّاح و مرہم نہ است |
| درشتی نگیرد خردمند بیش | نہ سستی کہ نازل کند قدر خویش |
| نہ مر خویشتن را فزونی نہد | نہ یکبارتن در زبونی دہد |

| | | |
|---|---|---|
| جوانے باپدر گفت اے خردمند | شعر | مرا تعلیم کن پیرانہ یک پند |
| بگفتا نیک مردی کن نہ چنداں | | کہ گردد چیرہ گرگ تیز دنداں |

**পান্দ (২০) ঃ** সীমাতিরিক্ত ক্রোধ ঘৃণা সৃষ্টি করে। অসময়ে দয়া প্রদর্শন (মন হতে) ভয় দূরীভুত করে। (মানুষের সাথে এরূপ কঠোর ব্যবহার করোনা যাতে তোমার থেকে নিরাশ হয়ে যায়। পক্ষান্তরে না এত নম্রতা দেখাও, যাতে তোমার প্রতি উদ্ধত (সাহসী, ভীতিহীন) হয়ে যায়।

**পংক্তি ঃ** কঠোরতা ও নম্রতা (স্থান, কাল পাত্র বিশেষ পরস্পর (উভয়) উত্তম, + যেমন অস্ত্রপচার কারী অপারেশন ও করে আবার ব্যান্ডেজ ও করে। ✪ জ্ঞানীগণ অতিরিক্ত কঠোরতা অবলম্বন করে না। + আবার এমন নরম ব্যবহার ও করেনা যাতে নিজের মর্যাদার হানী হয়। ✪ না নিজেকে অতি উচ্চের মনে করে। + আবার না অতিশয় তুচ্ছ জ্ঞান করে। ( অহংকার ও করে না, আবার তুচ্ছ ভাবতে ও দেয়না)।

**পংক্তি ঃ** এক যুবক স্বীয় পিতাকে বলল হে বুদ্ধিমান পিতা! + আমাকে বৃদ্ধ লোকদের নসীহতের ন্যায় একটি (মূল্যবান) নসীহত করুন। ✪ পিতা বললেন-মানুষের সাথে সদাচার কর + তবে এতো পরিমাণ নয় যাতে ধারাল দাঁত বিশিষ্ট বাঘ (নিষ্ঠুর জালেম) তোমার উপর বিজয়ী হয়। *

---

**তাহকীক ঃ** خشم রাগ, ক্রোধ, উত্তেজনা। بیش অতিরিক্ত, বেশী। حد সীমা, প্রান্ত। ہیبت وحشت ভয়, আতংক, ভীতি। درشتی কঠোরতা। دہر সাহসী, বাহাদুর, বীর। بہم পরস্পর। بہ উত্তম। فاصد রক্তমোক্ষণ কারী جراح অস্ত্রপচারকারী। অধিক জখমকারী। مَرْہم পট্টি। قدرخویش আপন সম্মান, মর্যাদা। فزونی মূলে ছিল افزونی অতিরিক্ত। زبونی অপদস্থতা, বোকামী। پیرانہ বার্ধক্য কালীন, বৃদ্ধের ন্যায়। بگفتا বলল। الف - زائدہ। چیرہ সাহসী, শক্তিশালী। گرگ বাঘ।

*শিক্ষা-উপদেশ ঃ * অধিক ক্রোধের দ্বারা ঘৃণা ও আতংক সৃষ্টি হয়। আবার অতিরিক্ত নম্রতা ও বিনয়ের দ্বারা মানুষের অন্তর হতে ভয় উঠে যায়। অতএব উভয়টি ক্ষতিকর। সুতরাং সদা মধ্যম পন্থা অবলম্বন করা আবশ্যক।*

حکمت[২১] : دو کس دشمن ملک و دین اند. پادشاہے بے حلم و زاہد بے علم. شعر.

| | |
|---|---|
| بر سر ملک مباد آں ملک فرماند | کہ خدا را نبود بندۂ فرمان بردار |

پند[২২] : پادشاہ را باید کہ تا حد خشم بر دشمنان نراند کہ دوستاں را اعتماد نماند آتش خشم اول در خداوند خشم افتد پس انگہ زبانہ بخصم رسد یا نہ رسد. مثنوی.

| | |
|---|---|
| نشاید بنی آدم خاک زاد | کہ در سر کند کبر و تندی و باد |
| ترا با چنیں تندی و سرکشی | نہ پندارم از خاکی از آتشی |

হিকমত (২১) ঃ দুই ব্যক্তি রাজ্য ও ধর্মের শত্রু। (এক) ধৈর্য্য হীন বাদ্‌শাহ। (দুই) মূর্খ দরবেশ।

পংক্তি ঃ (আল্লাহ না করুক!) ঐ ব্যক্তি রাজ্যের শাসনকর্তা না হোক + যে আল্লাহ তাআলার অনুগত বান্দা নয়। *

পান্দ (২২) ঃ বাদশাহ্‌র পক্ষে শত্রুর উপর এতো রাগান্বিত হওয়া উচিত নয় যাতে বন্ধুর আস্থা হারিয়ে যায়। (কারণ এতে তাদের অন্তরে ভীতি সৃষ্টি হয়।) (ক্রোধ আগুনের ন্যায় তাই) ক্রোধ প্রথমে তাকেই দগ্ধ করে। অতঃপর (তার শিখা শত্রুকে) ক্ষতি গ্রস্থ করতে পারে, নাও করতে পারে।

**পংক্তি ঃ মাটির তৈরী আদম জাতির জন্যে + স্বীয় মস্তকে অহংকার ক্রোধ ও ক্ষিপ্ততা স্থান না দেয়া উচিত। ✪ তোমার এ জাতীয় রাগ ও অহংকার দ্বারা + আমি বুঝতে পারছিনা যে তুমি মাটির তৈরী না আগুনের তৈরী।**

---

তাহকীক ঃ زاهد সাধক, ধর্মনিষ্ঠ। مبادا নাহোক। فرمانده আদেশ দাতা, শাসক। فرماں بردار অনুগত বাধ্য - واحد - اسم فاعل سماعی । نراند চালাবেনা, এখানে মুরাদ করবেনা। راندن م - مضارع منفی - واحد غائب । خداوند خشم রাগান্বিত ব্যক্তি। اسم فاعل ترکیبی - واحد । آنگه তখন। زبانه অগ্নি শিখা, আগুনের ফুলকি। تندی রাগ, ক্রোধ। باد ঝড়, বায়ু এখানে-ক্ষিপ্ততা। سرکشی ঔদ্ধত্য। نه پندارم জানিনা, ধারণা করিনা। مضارع منفی - واحد متکلم - پنداشتن م । خاکی মাটির তৈরী। آتشی আগুনের তৈরী।

---

*শিক্ষা-উপদেশ ঃ * অযোগ্য ও ধৈর্যহীন বাদ্‌শাহ্‌ রাজ্যের জন্য ক্ষতিকর। এমনি ভাবে মূর্খ সাধকও দ্বীনের জন্য ক্ষতিকর। অতএব খোদা ভীরু মুত্তাকী ব্যক্তিকে রাষ্ট্রপ্রধান বানানো বাঞ্চনীয়। তাহলেই রাষ্ট্রের সাথে ধর্মের সমন্বয় ঘটবে।*

| | | | |
|---|---|---|---|
| درخاک بیلقاں برسیدم بعابدے | قطعہ | گفتم مرا بتربیت از جہل پاک کن |
| گفتا برو چو خاک تحمل کن اے فقیہ | | یا ہرچہ خواندہ ہمہ در زیر خاک کن |

حکمت ۲۳: بدخوئے بدست دشمنے گرفتار ست کہ ہرجا کہ رود از چنگ عقوبت او خلاص نیابد۔

| | | |
|---|---|---|
| گر ز دست بلا و فلک رود بدخوئے | فرد | ز دست خوئے بد خویش در بلا باشد |

حکمت ۲۴: چو بینی کہ در سپاہ دشمن تفرقہ افتاد تو جمع باش و اگر جمع شوند از پریشانی اندیشہ کن۔

পংক্তি ঃ (শেখ সা'দী বলেন) একদিন আমি বলকান শহরের এক দরবেশের নিকট পৌঁছলাম। + আমি (তাকে) বললাম-আমাকে তরবিয়ত (শিক্ষার) দ্বারা অজ্ঞতা হতে পবিত্র করুন।

✪ তিনি বললেন-হে বিজ্ঞ আলেম! হয় তুমি মাটির ন্যায় ধৈর্যশীল হও+নতুবা যা কিছু পড়েছ তা মাটির নীচে দাফন কর। (কারণ শিক্ষা মানুষ কে সহনশীল ও বিনম্র বানায়। সুতরাং সে ভাবে নিজেকে চালিত করা বাঞ্চনীয়।)*

**হিকমত (২৩)** ঃ অসৎ চরিত্রবান ব্যক্তি এমন শত্রুর কবলে আবদ্ধ যে, সে যেখানেই যাকনা কেন শত্রুর কবল হতে সে রক্ষা পায়না।

পংক্তি ঃ কুচরিত্রের মানুষ যদি বিপদের হাত হতে রক্ষা পাওয়ার জন্যে আকাশে ও চলে যায় + তথাপি (সেখানে) নিজের কুস্বভাবের কারণে বিপদে পতিত হবে।**

**হিকমত (২৪)** ঃ শত্রুদলের মধ্যে যখন পরস্পরে অনৈক্য (বিশৃঙ্খলা) দেখবে (তখন তুমি তাদের পক্ষ হতে আক্রমণের) চিন্তামুক্ত থাক। কিন্তু যখন তারা পরস্পরে একতাবদ্ধ হয় তখন তুমি নিজের পেরেশানীর (বিপদের) আশংকা কর।

---

**তাহকীক** ঃ بیلقان বলকান, ইরানের একটি শহর। تَحَمُّل ধৈর্য,বিনয়। فقیہ বুদ্ধিমান, বিজ্ঞ আলেম, অভিজ্ঞ ব্যক্তি। خواندہٗ পড়েছে। زیر নীচে। بدخوے দুশ্চরিত্রবান। چنگ থাবা। عُقوبت শাস্তি। دست بد মূলতঃ ছিল ازدست بد মসীবতের হাত হতে। فَلَك আকাশ। سپاہ সৈন্যদল, বাহিনী। تَفرِقہ বিচ্ছিন্নতা, বিরোধ। جمع باش - جمع+باش নিশ্চিন্ত থাক। اندیشہ চিন্তা, আশংকা।

*শিক্ষা-উপদেশ ঃ * অতি রাগ দোষনীয়। এতে মানুষ আস্থা হারিয়ে ফেলে। রাগের ফল প্রথমে নিজের উপর পড়ে। অহংকার পতনের মূল শিক্ষা আর অহংকার একটি অপরটির বিপরীত। তাই শিক্ষিত ও জ্ঞানী ব্যক্তির জন্যে অহংকার অবশ্যই বর্জন করা উচিত।*

*** কু-স্বভাব মানুষের বিপদ ডেকে আনে। তা ত্যাগ না করা পর্যন্ত সে কখনো বিপদ মুক্ত হতে পারে না। চায় সে যেখানেই যাক না কেন।*

| | | |
|---|---|---|
| برو با دوستاں آسودہ بنشیں | قطعہ | چو بینی درمیانِ دشمناں جنگ |
| وگر بینی کہ باہم یک زبانند | | کماں را زہ کن و بر بارہ بر سنگ |

**حکمت ۲۵:** دشمن چوں از ہمہ حیلتے فروماند سلسلۂ دوستی بجنباند آنگہ بدوستی کارہائے کند کہ ہیچ دشمن نتواند کرد۔ پند۔ سرِ مار بدستِ دشمن کوب کہ از إِحْدَى الْحُسْنَيَيْن خالی نباشد اگر ایں غالب آمد مار کشتی و اگر آں از دشمن رستی۔

| | | |
|---|---|---|
| بروزِ معرکہ ایمن مشو ز خصمِ ضعیف | فرد | کہ مغزِ شیر برآرد چو دل ز جاں برداشت |

পংক্তি ঃ যাও ! বন্ধুদের সাথে নিশ্চিন্তে বসো (চলাফেরা কর)। + যখন তুমি শত্রুদেরকে পরস্পরে লড়াইয়ে লিপ্ত দেখ।

✪ আর যদি দেখ যে তারা একতাবদ্ধ হয়ে গিয়েছে, + তখন তোমার কামানের গুণ খাটিয়ে রাখ এবং কিল্লার উপর যুদ্ধের সরঞ্জাম (পাথর ইত্যাদি) প্রস্তুত রাখ।*

**হিকমত (২৫) ঃ** শত্রু যখন সমস্ত কৌশল হতে ব্যর্থ হয়ে যায় তখন বন্ধুত্বের শিকল নাড়তে থাকে এবং ঐ সময় এমন এমন কাজ করে যা কোন শত্রু করতে পারেনা। (অর্থাৎ "শত্রুর বেশে শত্রুতা" করার সমস্ত কৌশল শেষ হয়ে গেলে বন্ধুর বেশে শত্রুতা করে।) শত্রুর হাত দ্বারা সাপ মার কেননা এতে যে কোন এক প্রকারের উপকার সাধিত হবেই।

যদি এটি (শত্রু) বিজয়ী হয় তাহলে তুমিতো সাপ কে (তারদ্বারা) মারলেই। আর যদি ঐটি (সাপ) বিজয়ী হয় তাহলে তুমি শত্রু থেকে মুক্তি পেলে।

**পংক্তি ঃ** যুদ্ধের দিনে দুর্বল শত্রু হতে ও নির্ভয় হয়োনা। + কারণ যখন শত্রু জীবন থেকে নিরাশ হয়ে যায় তখন বাঘের ঘিলু বের করে নেয়।**

---

**তাহকীক ঃ** **یک زبانند** ঐক্য বদ্ধ। **زه** ধনুকের গুণ। **باره** কিল্লা। **سنگ** পাথর, কংকর। **حیلتے** কোন কৌশল, ফন্দি। **فروماند** অক্ষম হয়ে যায়। **واحد غائب - مضارع - فروماندن م** । **سلسلۂ دوستی** বন্ধুত্বের শৃংখল, শিকল। **بجنباند** নাড়ায়। **واحد غائب - مضارع معروف - جنبانیدن م** । **کوب** চূর্ণ কর। **واحد حاضر - امر - کوفتن کوبیدن م** । **إِحْدَى الْحُسْنَيَيْن** দুই ভালোর একটা। **برآرد** বের করবে।

*শিক্ষা-উপদেশ ঃ * শত্রু হতে তখন নিশ্চিন্ত থাকা যায়, যখন তাদের মাঝে পারস্পারিক কলহ দ্বন্দ্ব চলতে থাকে। পক্ষান্তরে তারা ঐক্যবদ্ধ থাকলে সদা সতর্ক ও প্রস্তুত থাকা দরকার কারণ যে কোন সময় তারা আক্রমণ করতে পারে।*

*** মানুষ যখন জীবনের আশা ত্যাগ করে তখন দুঃসাধ্য কাজ করাও তার জন্যে সহজ সাধ্য হয়ে যায়। অতএব সে মুহূর্তে তাকে দুর্বল জ্ঞান করে নির্ভয়ে থাকা উচিৎ নয়।*

حکمت [۲۶] : خبرے کہ دانی دل بیازارد تو خاموش باش تا دیگرے بیارد۔

| | | |
|---|---|---|
| بلبلا مژدۂ بہار بیار | | خبر بد بہ بوم شوم گذار |

حکمت [۲۷] : پادشاہ را بر خیانت کسے واقف مگرداں مگر آنگہ کہ بر قبول کلّی واثق باشی وگرنہ در ہلاک خود سعی میکنی

| | | |
|---|---|---|
| پسیچ سخن گفتن آنگاہ کن | قطعہ | کہ بینی کہ در کار گیرد سخن |
| کمال ست در نفس انسان سخن | | تو خود را بگفتار ناقص مکن |

**হিকমত (২৬) ঃ** যে খবর সম্পর্কে তুমি জান যে (তা প্রকাশ করলে) অন্তর ব্যথিত করবে সে ক্ষেত্রে তুমি (তা প্রকাশ না করে) চুপ থাক। অন্যরা তা প্রকাশ করবে।

**পংক্তি ঃ** হে বুলবুল ! তুমি বসন্তের (আগমনের) সু-সংবাদ নিয়ে এসো + এবং কু-সংবাদ অশুভ (হতভাগা) পেঁচার জন্য ছেড়ে দাও। (অর্থাৎ কষ্ট দায়ক খবর অন্যের জন্য ছেড়ে দাও।)*

**হিকমত (২৭) ঃ** বাদ্‌শাহকে কারো খেয়ানতের বিষয়ে অবগতি করায়ো না। হাঁ তখন (কর) যখন তোমার ঐ কথা গৃহীত হওয়ার উপর পূর্ণ ভরসা হয়। নতুবা নিজের ধ্বংসের জন্য নিজেই চেষ্টা করছ। (অর্থাৎ নিজেই নিজের ক্ষতি সাধন করবে)।

**পংক্তি ঃ** ঐ সময় কথা বলার ইচ্ছে করবে যখন দেখবে + যে, কথা (বলার দ্বারা তা) কাজে আসবে।

✪ কথা বলা মানুষের দক্ষতার পরিচায়ক। + তুমি অহেতুক কথা বলার দ্বারা নিজকে হেয় প্রতিপন্ন করোনা (অথবা কথার দ্বারা নিজের বোকামী ও নির্বুদ্ধিতার পরিচয় দিওনা।) **

---

**তাহকীক ঃ** بیازارد কষ্ট দিবে واحد غائب - مضارع - آزاریدن ام ا باء - زائده । بُلبلا হে বুলবুল। مُژده শুভ সংবাদ। بَہار বসন্তকাল। بوم পেঁচা شوم অশুভ, হত ভাগা। آنگہ ঐ সময়। برقبولِ کُلّی পূর্ণ মাত্রায় কবুলের উপর। واثق আস্থাশীল, বিশ্বাসী। می کنی তুমি করছ। واحد حاضر - حال - کردن ام ا پسیچ ইচ্ছা। کارگیرد কাজে আসবে। بگفتار বলার দ্বারা। ناقص ত্রুটিপূর্ণ।

*শিক্ষা-উপদেশ ঃ * যথাসম্ভব মানুষের হৃদয়ে ব্যথা দেয়া ঠিক নয়। এটা অত্যন্ত মারাত্মক পাপও বটে। তাই কারো কোন দুঃসংবাদ থাকলে ও তা প্রকাশ করে তার হৃদয়ে কষ্ট না দেয়া উচিত। ** কথা মানুষের দক্ষতাও যোগ্যতার পরিচায়ক। কথা মানুষের মর্যাদা বাড়ায় আবার নীচু ও করে। অতএব যে স্থলে কথাটা গ্রহণযোগ্য হওয়ার ধারণা থাকে এবং উপকারী মনে হয় সে ক্ষেত্রে কথা বলা উচিত। নতুবা চুপ থাকা-ই সমীচীন।*

پند : ہر کہ نصیحت خود رائے می کند او خود بہ نصیحت گرے محتاج ست ۔

پند : فریب دشمن مخور و غرور مداح مخر کہ ایں دام زرق نہادہ است و آں دامن طمع کشادہ ۔

پند : احمق را ستائش خوش آید چوں لاشہ کہ در کعبش دمی فربہ نماید ۔

| | | |
|---|---|---|
| الا تا نشنوی مدح سخن گوی | نظم | کہ اندک مایہ نفع از تو دارد |
| اگر روزے مرادش برنیاری | | دو صد چنداں عیوبت برشمارد |

**পান্দ (২৮) ঃ** যে ব্যক্তি কোন স্বেচ্ছাচার (অহংকারী) কে নসীহত করে সে (মূলতঃ) নিজেই (অন্য) নসীহত কারীর মুখাপেক্ষী। (অর্থাৎ তার নিজেরই আগে নসীহত গ্রহণের প্রয়োজন।) *

**পান্দ (২৯) ঃ** শত্রুর ধোকায় পড়োনা এবং প্রশংসা ও তোষামোদ কারীর ধোকা ক্রয় করোনা। কেননা এ (শত্রু) পেতেছে প্রতারণার ফাঁদ। আর সে (প্রশংসাকারী) পেতেছে লালসার আঁচল (ফাঁদ)।

**পান্দ (৩০) ঃ** নির্বোধ লোক আত্ম প্রশংসায় খুশী ও প্রফুল্ল হয়। যেরূপ মৃত লাশের টাখনুতে ফুঁক দিলে (ফুলে) মোটাতাজা অনুভব হয়।

**পংক্তি ঃ** সাবধান! প্রশংসা কারীর প্রশংসা শুনবেনা। + কেননা তার পুঁজ কম। সে (এরদ্বারা) তোমার থেকে উপকার হাসিলের আশা রাখে।

✪ যদি কোন দিন তুমি তার আশা পূরণ না কর, + তবে দ্বিগুণ করে তোমার দূর্ণাম রটনা করবে। **

---

**তাহকীক ঃ** فریب ধোকা, প্রতারণা। غرور অভিমান, অহংকার। مَدَّاح অধিক প্রশংসাকারী, صیغه مبالغه। مَخَر ক্রয় করোনা, واحد حاضر - نهي - م خریدن। دام زِرق ধোকার ফাঁদ। دامنِ طَمَع লোভের আঁচল। کشاده খুলেছে, واحد - اسم مفعول - م کشادن। لاشه দুর্বল, পাতলা, মৃত লাশ। کَعب টাখনু। دمے ফূৎকার। فربه মোটা, তাজা। لا খবরদার, সাবধান, সতর্কীকরণ শব্দ। اندك সামান্য, مایه পুঁজি। نفع উপকার, লাভ। برنیاری পূর্ণ না কর, واحد حاضر - مضارع منفی - م آوردن - بر - زائده। دوصدچنداں দুইশত গুণ।

---

*শিক্ষা-উপদেশ ঃ * অহংকারীকে নসীহত করা বৃথা। আত্ম প্রশংসায় আনন্দিত হওয়া বোকামীর পরিচয়। **বাকপটু, চাটুকারের মিষ্ট কথায় ও প্রশংসায় পড়া উচিত নয়। কারণ, এর দ্বারা তাদের মূল লক্ষ্য থাকে স্বার্থ সিদ্ধি করা।*

حکمت ۳۱ : متکلم را تا کسے عیب نگیرد سخنش صلاح نپذیرد۔

| | |
|---|---|
| مشو غرہ بر حسن گفتار خویش | بہ تحسین ناداں و پندارِ خویش |

حکمت ۳۲ : ہمہ کس را عقل خود بکمال نماید و فرزندِ خود بجمال۔

| | |
|---|---|
| یکے جہود و مسلماں مناظرہ کردند | چنانکہ خندہ گرفت از نزاعِ ایشانم |
| بطیرہ گفت مسلماں گرایں قبالۂ من | درست نیست خدایا جہود میرانم |
| جہود گفت بتوریت می خورم سوگند | وگر خلاف بود ہمچو تو مسلمانم |

হিকমত (৩১) ঃ বক্তার কথায় যতক্ষণ কেউ ত্রুটি না ধরে (ততক্ষণ পর্যন্ত) তার কথা সংশোধনী লাভ করেনা (ত্রুটি মুক্ত হয়না)।

পংক্তি ঃ গর্বিত হয়ো না স্বীয় কথার সৌন্দর্যে (বাক পটুতায়) + (এবং) মূর্খের প্রশংসা ও স্বীয় বুঝের উপর (গর্বিত হয়োনা)।*

হিকমত (৩২) ঃ প্রত্যেক ব্যক্তি নিজের জ্ঞান পরিপূর্ণ মনে করে এবং নিজের সন্তানকে সুন্দর জানে।

পংক্তি ঃ এক ইহুদী ও মুসলমান পরস্পর বিতর্ক করতেছিল + (একপর্যায়ে) তাদের বিতর্কে আমার (বেশ) হাসি লাগল।

✪ মুসলমান লোকটি রাগ হয়ে বলল ঃ যদি আমার কাগজ (প্রমাণ) ঠিক না হয়। + তাহলে খোদা। তুমি আমাকে ইহুদী করে (কবর হতে) উত্তোলন করো। (অর্থাৎ আমার দলীল ঠিক না হলে আল্লাহ যেন আমাকে ইহুদী করে উঠায়।)

✪ ইহুদী বলল– আমি তাওরাত এর শপথ করে বলছি + যদি (ঘটনা) এর বিপরীত হয় তাহলে আমি তোমার ন্যায় মুসলমান হয়ে যাব।

---

**তাহকীক ঃ** نہ پذیرد কবুল করেনা, واحد غائب - مضارع منفی - م پذیرفتن - پندار خویش প্রশংসা। تحسین - شدن شودن - م - نہی - واحد حاضر مشو স্বীয় ধারণা, বুঝ। جَمال সৌন্দর্য। جهود ইহুদী। مُناظرہ বিতর্ক, বাকযুদ্ধ। خندہ گرفت হাসি পেল। نزاع ঝগড়া। قُبالہ কাগজ, দলীল। سوگند শপথ।

*শিক্ষা-উপদেশ ঃ * এক ঃ কোন সুহৃদ ব্যক্তি যদি কারো বক্তৃতা বা কথায় ভুল ধরে তাতে অসন্তুষ্ট হওয়া উচিত নয়। কারণ এতে তার সংশোধনী লাভ হবে। দুই ঃ বোকার প্রশংসা ও স্বীয় বুঝের উপর গর্বিত হওয়া ঠিক নয়।*

| | |
|---|---|
| گر از بسیط زمیں عقل منعدم گردد | بخود گماں نبرد ہیچ کس کہ نادانم |

**حکمت** ۳۳: دہ آدمی بر سفرۂ بخورند و دو سگ بر مردارے بہم بسر نبرند حریص بجہانے گرسنہ و قانع بنانے سیر۔ حکما گفتہ اند درویشی بقناعت بہ از توانگری بہ بضاعت۔

| | | |
|---|---|---|
| رودۂ تنگ بیک نان تہی پر گردد | بیت | نعمت روئے زمیں پر نکند دیدۂ تنگ |

| | | |
|---|---|---|
| پدر چوں دور عمرش منقضی گشت | قطعہ | مرا ایں یک نصیحت کرد و بگذشت |
| کہ شہوت آتش ست ازوے بپرہیز | | بخود بر آتش دوزخ مکن تیز |
| دراں آتش نداری طاقت سوز | | بصبر آبے بریں آتش زن امروز |

✪ যদি ভূ-পৃষ্ঠ হতে। (ক্ষণিকের জন্যে) জ্ঞান বুদ্ধি উঠে যায় (নিঃশেষ হয়ে যায় + (তারপরও) কোন ব্যক্তি নিজ সম্পর্কে এ ধারণা করবেনা যে আমি নির্বোধ। *

**হিকমত (৩৩) ঃ** দশজন মানুষ এক দস্তর খানের উপর (নির্বিবাদে) খানা খেতে পারে। কিন্তু দুইটি কুকুর একটি মৃত দেহের উপর পরস্পর একত্রিত হতে পারে না। লোভী মানুষ সমগ্র জগতের (সম্পদ লাভের) ক্ষুধার্ত থাকে ; কিন্তু অল্পে তুষ্ট ব্যক্তি একখানা রুটিতেই পরম তৃপ্তি লাভ করে। জ্ঞানীগণ বলেছেন- স্বল্পে তুষ্ট গরীব ব্যক্তি অঢেল সম্পদের অধিকারী ধনী হতে ও উত্তম।

**পংক্তি ঃ** সংকীর্ণ পাকস্থলী (ক্ষুধার্ত ব্যক্তি) একটি রুটি দ্বারা পূর্ণ হয়+ কিন্তু ক্ষুদ্র চক্ষু (লোভী)কে সমগ্র দুনিয়ার সম্পদ ও পূর্ণ করতে পারে না। ✪ (আমার বৃদ্ধ) পিতার বয়স পরিক্রমা (হায়াত) যখন (প্রায়) শেষ হয়ে গেল। + তখন তিনি আমাকে একটি নসীহত করে মৃত্যু বরণ করলেন। ✪ (তিনি বল্লেন পুত্র!) লালসা আগুন স্বরূপ (সুতরাং) এর থেকে বিরত থাক। + নিজের উপর দোযখের আগুন উত্তেজিত করোনা।**

---

**তাহকীক ঃ** بسیط زمیں যমীনের প্রশস্ত জায়গা। এস্থলে "ধরা পৃষ্ঠ"। مُنْعَدِمْ নিঃশেষ। سُفره দস্তরখান। بہم بسر نبرند পরস্পর একত্রিত হতে পারে না। گرسنہ ক্ষুধার্ত। قانِع স্বল্পেতুষ্ট। سَیر তুষ্ট, উদর ভর্তি। بِضَاعت পূঁজী, সাজ-সরঞ্জাম। نان تہی শুষ্করুটি। رودہ تنگ সংকীর্ণ পাকস্থলী। دور عمرش তার জীবন পরিক্রমা, হায়াত।

*শিক্ষা-উপদেশ ঃ ★ কখনো নিজ জ্ঞান বিবেক ও বিদ্যা-বুদ্ধি কে যথেষ্ট মনে করা উচিত নয়। বস্তুত ঃ যে জ্ঞানী হয় সে নিজেকে আরো জ্ঞানের মুখাপেক্ষী মনে করে। ** এক ঃ লোভ-লালসা ও হিংসা পরায়নতা মূলতঃ কুকুরের স্বভাব। অতএব তা অবশ্যই বর্জন করা উচিত। দুইঃ অল্পে তুষ্ট থাকা ও আশা-আকাংখা ছোট রাখার মধ্যে শান্তি নিহিত।*

پند : ہرکہ درحال توانائی نکوئی نکند دروقت ناتوانائی سختی بیند۔

| | | |
|---|---|---|
| بد اختر تر از مردم آزار نیست | قطعہ | کہ روزِ مصیبت کسش یار نیست |

حکمت : ہرچہ زود برآید دیر نپاید۔ قطعہ

| | |
|---|---|
| خاکِ مشرق شنیدہ ام کہ کنند | بچہل سال کاسۂ چینی |
| صد بروزے کنند در مردشت | لاجرم قیمتش ہمی بینی |

| | | |
|---|---|---|
| مرغک از بیضہ برون آید و روزی طلبد | قطعہ | آدمی زادہ ندارد خبر و عقل و تمیز |
| آنکہ ناگاہ کسے گشت بچیزے نرسید | | وین بتمکین و فضیلت بگذشت از ہمہ چیز |

**পান্দ (৩৪) ঃ** যে ব্যক্তি স্বচ্ছল অবস্থায় সৎকাজ করেনা। অস্বচ্ছলতার সময় সে কষ্ট দেখে (ভোগ করে)। শক্তি থাকতে যে পরোপকার করেনা বার্ধক্যে ও অভাবের সময় সে কারো সহায়তা পায়না, বরং সংকটে পড়ে।

**পংক্তি ঃ** অত্যাচারীর চেয়ে দুর্ভাগা কেউ নেই। + কেননা বিপদকালে কেউ তার বন্ধু থাকেনা। (বরং পূর্বের প্রতিশোধ গ্রহণের চেষ্টা করে)।

✪ তথাকার আগুনে জ্বলবার শক্তি তোমার নেই। + অতএব (দুনিয়ায় থাকতেই) ধৈর্য রূপ পানি দিয়ে উক্ত আগুনকে ঠান্ডা কর।

**হিকমত (৩৫) ঃ** দ্রুত হাসিল হয় যা দীর্ঘস্থায়ী হয়না তা।

**পংক্তি ঃ** শুনেছি পূর্ব দেশে (ইউরোপে) চল্লিশ বছরে চীনা মাটির পেয়ালা (বরতন) তৈরী করে। ✤ অথচ মারদাস্তে একদিনে শত (শত) বরতন তৈরি করে। আর এ কারণেই নিশ্চয় তুমি তার দাম কত ব্যবধান দেখতে পাচ্ছ। (অর্থাৎ চল্লিশ বছরের তৈরী পেয়ালা আর একদিনে তৈরীর পেয়ালার দামের মাঝের পার্থক্য তুমি-ই দেখছ।)

পংক্তি ঃ মুরগীর বাচ্চা ডিম হতে বের হয়েই আহার খোঁজ করে। + (পক্ষান্তরে) মানুষের বাচ্চা (তখন) কোন খবর ও বুদ্ধি বিবেচনা রাখেনা। (তাকে বড় ও বুদ্ধি বিবেচনা সম্পন্ন হতে দীর্ঘ সময় লাগে। ফলে উভয়ের মধ্যকার পার্থক্য কত বেশী তা বলার অপেক্ষা রাখেনা।)

✪ মোরগের ঐ বাচ্চাটি হঠাৎ উপযুক্ত হয়ে গেল ঠিকই কিন্তু মূল্যবান কিছু হতে পারলনা। + অথচ মানুষ মান-সম্মান ও মর্যাদার দিক দিয়ে সবার উপরে। ১১২

---

**তাহকীক ঃ** زود برآید দ্রুত হাসিল হয়। دیر نپاید স্থায়ী হয় না - واحد غائب - مضارع منفی - م پائیدن। کاسه چینی চীনা মাটির তৈরি পেয়ালা/বরতন। لاجرم অবশ্যই, নিশ্চয়ই। مرغك মুরগীর বাচ্চা। تمیز বিবেচনা শক্তি। ناگاہ হঠাৎ।

| | |
|---|---|
| آبگینہ ہمہ جا یابی ازاں بے محل است | لعل دشوار بدست آید ازانست عزیز |

**حکمت**: کار با صبر برآید و مستعجل بسر درآید۔ مثنوی۔

| | |
|---|---|
| بچشم خویش دیدم در بیاباں | کہ آہستہ سبق برد از شتاباں |
| سمند بادپا از تگ فرو ماند | شتربان ہمچناں آہستہ میراند |

**پند**: نادان را بہ از خاموشی نیست و اگر ایں مصلحت بدانستے نادان نبودے۔

**قطعہ**

| | |
|---|---|
| چوں نداری کمال فضل آں بہ | کہ زباں در دہاں نگہداری |
| آدمی را زباں فضیحہ کند | جوز بے مغز را سبکساری |

✪ কাঁচ সব জায়গায় তুমি সহজে পাও এজন্যে তা মূল্যহীন। + আর মণিমুক্তা অতি কষ্টে হাতে আসে তাই এতো মূল্যবান (ও প্রিয়)।*

**হিকমত (৩৬) ঃ** ধৈর্যের দ্বারাই সকল কাজ সু সম্পন্ন হয়। আর তাড়াহুড়া -কারী মাথা ভেঙ্গে পড়ে। অথবা (অনুতাপও ব্যর্থতায়) মাথায় হাত রাখে।

**পংক্তি ঃ** মরুভূমিতে স্বচক্ষে দেখছি + যে, (দৌড় প্রতিযোগিতায়) ধীর গামী দ্রুত গামীর উপর বিজয়ী হয়েছে।

✪ তেজস্বী ঘোড়া দৌড়ে ক্লান্ত (অক্ষম) হয়ে গেছে। (অভিষ্ট লক্ষ্যে পৌঁছা তার জন্য সম্ভব হয়নি।) + পক্ষান্তরে উষ্ট্রারোহী স্বাভাবিক ভাবেই (ধীরে ধীরে উঁট) চালিয়ে (মানযিলে মাক্সূদে) পৌঁছে যাচ্ছে।*

**পান্দ (৩৭) ঃ** নির্বোধ ব্যক্তির জন্য চুপ থাকার চেয়ে উত্তম কোন কাজ নেই অর্থাৎ চুপ থাকাই তার জন্য সর্বোত্তম কাজ। যদি সে এর লাভটি জানতো তাহলে নির্বোধ থাকতোনা।

**পংক্তি ঃ** তোমার যখন জ্ঞান-গরিমার অভাব রয়েছে, সুতরাং তোমার জন্যে এটাই উত্তম + যে স্বীয় জিহ্বা কে মুখের মধ্যে হেফাযতে রাখবে।

✪ মানুষকে লাঞ্ছিত করে জিহ্বা। (কেননা কথার দ্বারা-ই মানুষের জ্ঞান-গরিমা ও বুদ্ধির পরিচয় হয়।) + আর ওযনে হালকা হওয়ায় শ্বাস বিহীন আখরোটকে।

---

**তাহকীক ঃ آبگینہ** কাঁচ। **ہمہ جا یابی** তুমি সর্বত্র পাও। **بے محل** এস্থলে মূল্যহীন। **مستعجل** তাড়াহুড়া কারী। **بیاباں** মরুভূমি, জনশূন্য প্রান্তর। **سبق برد** অগ্রগামী বিজয়ী হয়েছে। **شتاباں** দ্রুতগামী। **سمندبادپا** তেজস্বী ঘোড়া। **تگ** দৌড়।

*শিক্ষা-উপদেশ ঃ * এক ঃ গুরুত্ব পূর্ণ কোন কাজে তাড়াহুড়া করা উচিৎ নয়। দুইঃ ধীরস্থির ভাবে কাজ করলে তা দীর্ঘস্থায়ী ও মজবুত হয়। এ জন্যেই বলা হয়েছে দ্রুততার ফল লজ্জা।*

خرے را ابلہے تعلیم میداد ‖ برو برصرف کردے سعی دائم
حکیمے گفتش اے ناداں چہ کوشی ‖ دریں سودا بترس از لوم لائم
نیاموزد بہائم از تو گفتار ‖ تو خاموشی بیاموز از بہائم

ہر کہ تامل نکند در جواب ‖ بیشتر آید سخنش ناصواب
یا سخن آرای چو مردم بہوش ‖ یا بنشیں ہمچو بہائم خموش

**پند :** ہر کہ با داناتر از خود جدل کند تا بدانند کہ داناست بدانند کہ نادان ست.

چوں درآید مہ از توئی بسخن ‖ گرچہ بہ دانی اعتراض مکن

**পংক্তি ঃ** এক বোকা একটি গাধাকে তা'লীম দিচ্ছিল + সে তার সর্বাত্মক চেষ্টা তার উপর ব্যয় করছিল। ✪ জনৈক জ্ঞানী ব্যক্তি তাকে বললেন (রে) নাদান! তুমি (বৃথা) কি চেষ্টা করছ? + তোমার এ হেন ব্যবসায় (কাজে) তুমি ভর্ৎসনা কারীর ভর্ৎসনা কে ভয় কর। ✪ পশু কখনো তোমার (তালীমের) দ্বারা কথা শিখতে পারবেনা + বরং তুমি পশু থেকে চুপ থাকা শিখ। ✪ কথার উত্তর প্রদানে যে ব্যক্তি চিন্তা-ভাবনা করেনা + তার অধিকাংশ কথাই ভুল প্রমাণিত হয়। ✪ তুমি বুদ্ধিমানের ন্যায় ভেবে-চিন্তে কথা বল। + না হয় পশুর ন্যায় চুপ করে বসে থাক। *

**পান্দ (৩৮) ঃ** যে ব্যক্তি নিজেকে জ্ঞানী-গুণী ও বিদ্যান জাহির করার জন্যে জ্ঞানীজনদের সাথে নিজ পক্ষ হতে তর্কের অবতারনা করে জ্ঞানীগণ তাকে নির্বোধ জানেন।

**পংক্তি ঃ** তোমার সাথে যখন তোমার চেয়ে বড় কোন ব্যক্তি কথা বলে, + তখন তুমি তার চেয়ে ভাল জানলেও প্রশ্ন করোনা (কথা বলো না)।

---

**তাহকীক ঃ** **نگہدار** হেফাযত রাখ, এস্থলে "আবদ্ধ রাখ"। **فضیحه** লাঞ্চিত, অপদস্থ। **جوز** আখ্‌রোট ফল। **سبکساری** ওযনে হালকা হওয়া। **ابلهے** এক বোকা। **صرف** খরচ, ব্যয়। **سعی دائم** দীর্ঘ, সার্বক্ষণিক প্রচেষ্টা। **کوشی** তুমি চেষ্টা করছ। **سودا** ব্যবসা। **لوم لائم** ভর্ৎসনাকারীর ভর্ৎসনা **م کوشیدن - مضارع - واحد حاضر** **بهائم** চতুষ্পদ জন্তু। **گفتار** কথা-বার্তা। **تأمّل** চিন্তা-ভাবনা। **داناتر** অধিক জ্ঞানী **جدال** ঝগড়া-বিবাদ এস্থলে তর্ক। **مه** বড়। **به** উত্তম। **اعتراض** প্রশ্ন।

*শিক্ষা-উপদেশ ঃ * এক ঃ কথা মানুষের মর্যাদা বৃদ্ধি করে। আবার কথা-ই মানুষ কে হেয় বানায়। অযথা বাক্য ব্যয় না করে চুপ থাকাই শ্রেয়। এতে লাভ না হলেও ক্ষতির আশংকা থকে না। দুই ঃ কেউ কোন প্রশ্ন করলে অতি সতর্কতার সাথে উত্তর দেয় উচিত,*

حکمت ۔ ہر کہ با بداں نشیند نکوئی نہ بیند ۔

| | |
|---|---|
| گر نشیند فرشتہ با دیو | وحشت آموزد و خیانت و ریو |
| از بداں جز بدی نیاموزی | نکند گرگ پوستیں دوزی |

پند ۔ مردماں را عیب نہانی پیدا مکن کہ مر ایشاں را رسوا کنی و خود را بے اعتماد ۔

پند ۔ ہر کہ علم خواند و عمل نکرد بداں ماند کہ گاؤ راند و تخم نیفشاند ۔

حکمت ۔ از تن بیدل طاعت نیاید و پوست بے مغز بضاعت را نشاید نہ ہر کہ در مجادلت چست در معاملت درست ۔

হিকমত (৩৯) ঃ যে ব্যক্তি খারাপ লোকদের সাথে উঠাবসা করে সে কখনো কল্যাণ দেখে না। অর্থাৎ খারাপ লোকদের সাথে চলাফেরার দরুন সে কখনো ভাল কিছু অর্জন করতে পারেনা।

পংক্তি ঃ যদি কোন ফেরেশ্‌তা ও শয়তানের সাথে উঠাবসা করে + সেও তার থেকে আতংক, বিশ্বাসঘাতকতা ও ধোকাবাজী শিখবে।

✪ দুষ্ট মানুষদের থেকে তুমি অন্যায় ছাড়া অন্যকিছুই শিখবেনা। + বাঘ যেমন (চামড়া খসান ছাড়া) চামড়া সেলায়ের কাজ করতে পারেনা। (তদরূপ দুষ্ট মানুষ ও ক্ষতি ছাড়া লাভ করতে পারে না।) *

**পান্দ (৪০) ঃ** মানুষের গোপন দোষ প্রকাশ করোনা। কারণ এর দ্বারা তুমি তাদেরকে অপদস্থ করবে এবং নিজেকে করবে আস্থাহীন।

**পান্দ (৪১) ঃ** যে ব্যক্তি ইল্‌ম শিখ্‌ল কিন্তু (তদানুযায়ী) আমল করলনা সে ঐ কৃষকের ন্যায় যে (কষ্ট করে) যমীন চাষ করল অথচ বীজ বপন করলনা। (অর্থাৎ উক্ত আলেম ও একই পর্যায়ের। বৃথা কষ্ট-পরিশ্রম করল অথচ ফল লাভ করতে পারল না।)

**হিকমত (৪২) ঃ** অন্তর বিহীন শরীর দিয়ে ইবাদত হয় না। শ্বাসবিহীন খোসা/চামড়া পূঁজির যোগ্য হতে পারে না। (অর্থাৎ শ্বাস ছাড়া ফল যেরূপ মূল্যহীন অন্তর বিহীন ইবাদত ও তদরূপ মূল্যহীন।) এটা জরুরী নয়, যে, যে ব্যক্তি ঝগড়ায় (কথা বার্তায়) পারদর্শী কাজকর্মে লেনদেনেও সে পারদর্শী।

---

**তাহকীক ঃ** دیو দৈত্য, দানব, শয়তান। وحشت ভয়-আতংক। ریو। ধোকাবাজী پوستیں دوزی চামড়া সেলাই। عیب نہانی গোপন দোষ। پیدا প্রকাশ, مرایشاں را বিশেষতঃ তাদেরকে। بےاعتماد আস্থাহীন। بداں ماند ঐ মানুষের ন্যায় হবে যে। گاؤراند হাল চাষ করলো। تخم বীজ। نیفشاند ছিটালনা। تن بیدل হৃদয়হীন শরীর এখানে আধ্যাত্মিক-শক্তি বিহীন মানুষ। چُست কর্মক্ষম, চতুর।

*শিক্ষা-উপদেশ ঃ * দুষ্ট মানুষের সাথে উঠাবসা করা কখনো উচিত নয়। কারণ নিজেও ক্রমান্বয়ে তাদের ন্যায় হয়ে যাবে। অতএব সদা নিজ অপেক্ষা ভাল মানুষের সাথে চলাফেরা করা উচিত।*

| | |
|---|---|
| بس قامتِ خوش کہ زیر چادر باشد | چوں باز کنی مادر مادر باشد |

**حکمت** ؛ اگر شبہا ہمہ شب قدر بودے شب قدر بے قدر بودے ۔

| | |
|---|---|
| گر سنگ ہمہ لعلِ بدخشاں بودے | پس قیمتِ لعل و سنگ یکساں بودے |

**حکمت** : نہ کہ بصورتِ نیکوست سیرت زیبا دروست کار اندروں دارد نہ پوست ۔

| | |
|---|---|
| تواں شناخت بیک روز در شمائل مرد | کہ تا کجاش رسیدست پایگاہِ علوم |

**পংক্তি ঃ** বহু সু গঠন বিশিষ্ট নারী চাদরের নীচে (এমন) আছে (যাদেরকে পর্দার উপর থেকে ষোড়শী রূপসী যুবতী মনে হয়) + যখন তুমি পর্দা সরাবে দেখবে (আসলে সে যুবতী নয় বরং বৃদ্ধা) মায়ের মা-নানী।(অর্থাৎ অনেক কিছুই প্রকাশ্যে সুন্দর ও ভাল মনে হয় ; কিন্তু অনুসন্ধানের পর তার বিপরীত প্রমাণিত হয়)*

**হিকমত (৪৩) ঃ** সব রাতই যদি শবে কদর হতো, তাহলে শবে কদর কদর (মূল্য) হীন হয়ে যেতো।(অর্থাৎ সারা বছরে শবেকদর একবার হওয়ায় মানুষের নিকট এর গুরুত্ব আছে। পক্ষান্তরে যদি বছরের সবগুলো রাত্রই শবে কদর হতো তাহলে শবে কদরের মূল্যায়ন মোটেই হতোনা।)

**পংক্তি ঃ** সকল পাথর যদি বদখ্শাঁ শহরের মুক্তা হতো + তাহলে মুক্তা ও পাথরের মূল্য সমান হতো। অর্থাৎ মুক্তা আর সাধারণ পাথর একই পর্যায়ের হতো। **

**হিকমত (৪৪) ঃ** যার ছুরত (চেহারা) ভালো তার চরিত্র ভাল এমনটি জরূরী নয়। কাজের সম্বন্ধ অন্তরের সাথে চামড়ার সাথে নয়। (সুতরাং বাহ্যিক দৃষ্টে কাউকে ভাল মনে হলেও আভ্যন্তরীন ক্ষেত্রে ও সে ভাল হবে এমনটি বলা যায়না।

**পংক্তি ঃ** মানুষের স্বভাব চরিত্র একদিনেই অনুমান করা যায় + যে, তার জ্ঞান বিদ্যা কোন স্তরে পৌঁছছে।

---

**তাহকীক ঃ** قامتِ خوش বহু সুগঠন বিশিষ্ট। بے قدر মর্যাদাহীন। لعل মুক্তা। بصورتِ نیکو বাহ্যিক দৃষ্টিতে ভালো হওয়ার দ্বারা । سیرتِ زیبا উত্তম চরিত্র। اندروں আভ্যন্তরীন। شمائل আখলাক। کجاش তার কোথায়। پائگاہِ علوم জ্ঞানের স্তর।

*শিক্ষা-উপদেশ ঃ * একঃ প্রেমহীন হৃদয় হতে সত্যিকারের ইবাদত হাসিল হয় না। দৃশ্যতঃ কোন আমল করলে ও তাতে যথাযথ পূণ্যলাভ হয় না। দুইঃ কথায় পটু হলেই বাস্তবেও সে তদরূপ নিষ্ঠাবান হবে এমনটি বলা যায়না। কেননা "কথায় যার মিষ্টি ঝরে মতলব তার খারাপ থাকে" কথাটি অবাস্তব নয়। কিছু দিন পরেই তা স্পষ্ট হয়ে যায়।*

*** বস্তুতঃ মন্দ আছে বলেই ভালর কদর আছে। আঁধারের কারণেই আছে আলোর মূল্য। অতএব দুষ্টদের দলে না মিশে নিজেকে ভাল, সৎ ও নিষ্ঠাবান বানাতে হবে। তাহলে মর্যাদা পাওয়া যাবে, সমাজে তার কদর হবে।*

| | |
|---|---|
| ولے زباطنش ایمن مباش وغرہ مشو | کہ خبث نفس نگردد بسالہا معلوم |

**پند** : ہرکہ با بزرگاں ستیزد خون خود می ریزد۔ قطعہ۔

| | |
|---|---|
| خویشتن را بزرگ پنداری | راست گفتند یک دو بیند لوچ |
| زود بینی شکستہ پیشانی | تو کہ بازی بسر کنی با غوچ |

**حکمت** : پنجہ با شیر انداختن و مشت بر شمشیر زدن کار خردمنداں نیست۔

| | |
|---|---|
| جنگ و زور آوری مکن با مست | پیش سر پنجہ در بغل نہ دست |

✪ তবে তার বাতেনের (আভ্যন্তরীণ বিষয়াদির) উপর নিশ্চিন্ত হয়োনা ও ধোকায় পড়োনা, + কারণ মানুষের আত্মার কলুষতা বহু দিন পর ও সঠিক রূপে জানা যায়না।*

**পান্দ (৪৫)** ঃ যে ব্যক্তি বড়দের সাথে যুদ্ধ করে সে নিজের রক্ত নিজেই প্রবাহিত করে অর্থাৎ নিজের সম্মান নিজেই নষ্ট করে।

**পংক্তি** ঃ নিজেকে তুমি বড় ধারণা করছ + (জেনে রাখ তোমার মত মানুষের ক্ষেত্রেই) প্রবাদ আছে যে, "টেরা মানুষ একটাকে দু'টা দেখে।"

✪ অচিরেই স্বীয় কপাল ভাঙ্গাঁ দেখতে পাবে। + কেননা তুমি ভেড়ার সাথে মাথা দ্বারা লড়ছ। অর্থাৎ অপাত্রের সাথে বিরোধ করার দ্বারা নিজেই অপমানিত হবে।

**হিকমত (৪৬)** ঃ বাঘের সাথে পাঞ্জা ধরা এবং তরবারির উপর ঘুসি মারা বুদ্ধিমানের কাজ নয়।

**পংক্তি** ঃ উম্মাদের সাথে লড়াই ও শক্তি পরীক্ষা করোনা + পাঞ্জা গীরের সামনে তুমি তোমার হাতকে বগলের নীচে রাখ। (তার সাথে পাঞ্জা ধরনা।) **

---

**তাহকীক** ঃ **غُرَّہ** ধোকা। **خُبْثِ نفس** আত্মিক কলুষতা। **ستیزد** যুদ্ধ করে। **لوچ** টেরা। **زود** শীঘ্র, দ্রুত। **شکستہ** খণ্ড-বিখণ্ড। **پیشانی** কপাল, ললাট। **غوچ** ভেড়া। **پنجہ** হাতের পাঞ্জা বা থাবা। **انداختن** নিক্ষেপ করা। এস্থলে "ধরা"। **مشت** হাতের মুষ্টি, ঘুসি। **زورآوری** শক্তি পরীক্ষা। **شیرِ پنجہ** পাঞ্জাধারী বীর, শক্তিশালী।

*শিক্ষা-উপদেশ ঃ * মানুষের বাহ্যিক ছুরত ও অবস্থা দেখেই তার প্রতি আকৃষ্ট হওয়া উচিত নয়। এতে ধোকায় পড়ার সম্ভবনা-ই বেশী। যেহেতু মানুষের আভ্যন্তরীণ অবস্থা জানা সহজ ব্যাপার নয় তাই কারো সাথে মিশতে হলে সদা সতর্ক থাকা উচিত।*

*** বড় ও গুরুজনদের সাথে কলহ দ্বন্দে লিপ্ত হওয়া উচিত নয়। এতে নিজেই নিজের ক্ষতি সাধন করা হয়।*

پند ، ضعیفے کہ باقوی دلاوری کند یار دشمن ست در ہلاک خویش ۔

| | |
|---|---|
| سایہ پروردہ را چہ طاقت آں | کہ رود با مبارزاں بقتال |
| سست بازو بجہل میفگند | پنجہ با مرد آہنیں چنگال |

حکمت : ہر کہ نصیحت نشنود سر ملامت شنیدن دارد ۔

| | |
|---|---|
| چوں نیاید نصیحت در گوش | اگرت سرزنش کنم خاموش |

**পান্দ (৪৭) ঃ** যে ব্যক্তি দুর্বল হওয়া সত্ত্বে শক্তিশালীদের সাথে বাহাদুরী করে সে মূলতঃ নিজের ধ্বংসের ব্যাপারে শত্রুদের সাহায্য কারী হয়।

**পংক্তি ঃ** ছায়ায় প্রতিপালিত ব্যক্তির এ শক্তি থাকবে কি রূপে + যে, সে যোদ্ধাদের সাথে (রণাঙ্গনে) যুদ্ধ করতে যাবে।

✪ দুর্বল বাহু বিশিষ্ট ব্যক্তি কখনো অজ্ঞতা বশতঃ লৌহ পাঞ্জাধারী ব্যক্তির সাথে পাঞ্জা ধরে বসে। (ফলে নিজেকেই তার চরম পরিণতি ভোগ করতে হয়।) *

**হিকমত (৪৮) ঃ** যে ব্যক্তি (কারো) নসীহত শুনেনা, সে (মূলতঃ) তিরস্কার শুনার আশা রাখে।

**পংক্তি ঃ** তোমার কানে যখন কোন নসীহত প্রবেশ করেনা। সুতরাং তোমাকে যদি কেউ ভৎর্সনা করে তাহলে নীরব থাক। (কারণ বড়দের উপদেশ গ্রহণ না করে নিজ খেয়াল খুশীমত কাজ করলে সে বিপদে পড়ে। উদ্দেশ্য হাসিলে সে সফল হতে পারেনা। যার কারণে পরে তাকে তিরস্কার ও গ্লানি সহ্য করতে হয়।)

---

**তাহকীক ঃ دلاوری** সাহসিকতা, বীরত্ব। **یار دشمن** শত্রুর সাহায্য কারী। **سایہ پرورده** ছায়ায় প্রতি পালিত, সুখী। **مبارزاں** - **مبارز** এর বহুঃ যোদ্ধা, প্রতিদ্বন্দ্বী, বীর। **سست بازو** দুর্বল বাহু বিশিষ্ট। **میفگند** নিক্ষেপ করে। **واحد غائب** - **فعل حال**-**افگندن**-**آهنیں چنگال** লৌহপাঞ্জা, লোহার ন্যায় মজবুত থাবা বিশিষ্ট।

---

*শিক্ষা-উপদেশ ঃ * দুর্বলের জন্যে স্ববলের সহিত প্রতিদ্বন্দ্বিতা নিজের ধ্বংস নিজে ডেকে আনার নামান্তর। এর দ্বারা শত্রুর উদ্দেশ্যকে সে নিজেই সম্পন্ন করল। অতএব শক্তি না থাকলে ধৈর্য ধারণ করা উচিত।*

**حکمت** ؛ بے ہنراں ہنرمنداں را نتوانند دید ہمچناں سگ بازاری سگ صیدی را مشغلہ برآرند و پیش آمدن نیارند یعنی چوں سفلہ بہ ہنر باکسے بر نیاید بخبثش در پوستین افتد۔

| | | |
|---|---|---|
| کند ہر آئینہ غیبت حسود کوتہ دست | ؎ | کہ در مقابلہ گنگش بود زبان مقال |

**حکمت** ؛ اگر جور شکم نیستے ہیچ مرغ در دام صیاد نیفتادے بلکہ صیاد خود دام ننہادے۔

| | | |
|---|---|---|
| شکم بند دست ست و زنجیر پائے | ؎ | شکم بندہ نادر پرستد خدائے |

**হিকমত (৪৯) ঃ** নির্বোধ মানুষেরা জ্ঞানীজনদিগকে দেখতে পারেনা। (অর্থাৎ বোকামী ও হিংসা-বিদ্বেষের কারণে জ্ঞানীদের সুনাম ও প্রশংসা বরদাশ্ত করতে পারেনা। বরং তাদের সমালোচনায় লিপ্ত হয়। যেমন বাজার কুকুর শিকারী কুকুর কে দেখলে (দূর হতে) ঘেউ ঘেউ শুরু করে এবং সামনে আসতে সক্ষম হয়না। অর্থাৎ ইতর ব্যক্তি যখন জ্ঞান-গরিমায় কারো সাথে মোকাবেলায় সক্ষম হয় না তখন সে তার ভিতরগত কু-স্বভাবের কারণে তার সমালোচনা শুরু করে।) *

**হিকমত (৫০) ঃ** যদি পেটের ক্ষুধা না থাকতো তাহলে কোন পাখী শিকারীর জালে পড়তোনা বরং শিকারী নিজেও জাল বিছাতো না।

**পংক্তি ঃ** পেট হল হাতের বেড়ী (কড়া) এবং পায়ের শিকল। + পেট পূজারী ব্যক্তি আল্লাহর ইবাদত খুবই কম করে। (অর্থাৎ পেটের ফিকির যে বেশী করে সে ইবাদত বন্দেগী করার সুযোগ পায়না এবং পেট ভরে আহার করলে ইবাদতে মনোনিবেশও হয়না।)

---

**তাহকীক ঃ بے ہنراں** নির্বোধরা। **سگ بازاری** বাজারী কুকুর। **سگ صیدی** শিকারী কুকুর। **مشغلہ** কুকুরের ঘেউ ঘেউ শব্দ। **برنیاید** স্বক্ষম হয়না। **واحد غائب - مضارع منفی** - **م یارستن یاریدن** **بخبثش** তার নষ্টামী, খারাপ অভ্যাসের কারণে। **پوستین** চামড়া, এস্থলে দোষ। **درپوستین افتد** দোষ তালাশে মগ্ন হয়। **حسود** হিংসুক। **گنگ** বোবা। **زبان مقال** বাক শক্তি। **جور شکم** পেটের জুলুম, ক্ষুধার তাড়না। **مرغ** পাখি। **دام صیاد** শিকারীর জাল। **ننہاد** রাখতোনা, এখানে বিছাতোনা। **واحد غائب ماضی تمنائی - م نہادن** । **بند دست** হাতের কড়া। **نادر** কম।

*শিক্ষা-উপদেশ ঃ * একঃ হিংসা মূলতঃ কুকুরের স্বভাব অতএব কারো সুখ্যাতি সম্পদ বা বিদ্যাবুদ্ধি দেখে হিংসায় পতিত হওয়া উচিত নয়। সম্ভব হলে নিজে তদরূপ হওয়ার চেষ্টা করা উচিত। দুইঃ হিংসুক সমাজের কাছে সমাদৃত হতে পারেনা। বরং সে হয় ঘৃণিত। তিনঃ কারো সমালোচনা ও দোষ চর্চা করা ঠিক নয়।*

**پند** (۵۱) ، حکیماں دیر دیر خورند و عابداں نیم سیر و زاہداں سد رمق و جواناں تا طبق برگیرند و پیراں تا عرق بکنند امّا قلندراں چنداں بخورند کہ در معدہ جائے نفس نماند و بر سفرہ روزیٔ کس ۔

| | |
|---|---|
| اسیر بند شکم را دو شب نگیرد خواب | شبے ز معدہ سنگی شبے ز دل تنگی |

**حکمت** (۵۲) ، مشورت بازناں تباہ است و سخاوت با مفسداں گناہ ۔ شعر ۔

| | |
|---|---|
| ترحّم بر پلنگ تیز دنداں | ستمگاری بود بر گوسفنداں |
| خبیث را چوں تعہد کنی و بنوازی | بدولت تو گنہ می کند بانبازی |

পান্দ (৫১) ঃ জ্ঞানী গণ আহার করেন দেরীতে দেরীতে। (যাতে হযম হয়ে যায়।) আবেদ গণ আহার করেন অর্ধ পেট। দরবেশগণ আহার করেন জীবন রক্ষা পরিমাণ। আর যুবকেরা আহার করে খাঞ্চা উঠানোর আগ পর্যন্ত এবং বৃদ্ধ লোকেরা খায় ঘাম বের হওয়া পর্যন্ত। তবে পেটুক মানুষেরা এত পরিমাণ খায় যে পেটে শ্বাস নেয়ার জায়গা অবশিষ্ট থাকেনা এবং অবশিষ্ট থাকেনা দস্তর খানে একজনের খাদ্যও।

**পংক্তি ঃ** পেট পূজকেরা দু রাত ঘুমাতে পারেনা। + এক রাত ভরা পেটের যন্ত্রনায়। দ্বিতীয় রাত অধিক ক্ষুধার তাড়নায়।*

**হিকমত (৫২) ঃ** মহিলাদের সাথে পরামর্শ ধ্বংসের কারণ এবং কলহ সৃষ্টি কারীদিগকে দান করা পাপ।

**পংক্তি ঃ** হিংস্র বাঘের উপর দয়া করা + নিরীহ বকরীর উপর জুলুমের নামান্তর।

✪ যদি দুষ্ট-খবীস মানুষকে প্রতি পালন ও অনুগ্রহ কর, + তাহলে জেনো সে তোমারই অংশী দারিত্বে (সাহায্যে) গুনাহ্ করবে। (অর্থাৎ গুনাহের মাঝে তুমিও শরীক থাকবে। কেননা সে তোমার সাহায্যে গুনাহ্ করার সুযোগ লাভ করেছে।**

---

**তাহকীক ঃ** نیم سیر অর্ধ তৃপ্ত। زاهداں - زاهد এর বহুঃ , দরবেশ, পরহেযগার سَدِ رَمَق প্রাণরক্ষা পরিমাণ। طَبَق খাঞ্চা। عِرق ঘাম। قلندراں - قلندر এর বহুঃ স্বাধীন, লোভী, দুনিয়া ও ধনত্যাগী ফকীর। نَفَسْ শ্বাস। اسیرِبندِشکم পেট পূজারী। معِدهٔ سنگی ভরা পেট। زدلِ تنگي ক্ষুধার-অস্থিরতার কারণে। پلنگ বাঘ। ستمگاری জুলুম, অত্যাচার। تَعَهُّد দায়িত্ব গ্রহণ। بنوازی সাহায্য কর। انبازی অংশীদারিত্ব।

*শিক্ষা-উপদেশ ঃ * পানাহারের ক্ষেত্রে মধ্যম পন্থা অবলম্বন করা উচিত। অতি ভোজ ও অতিক্ষুধা উভয়ই ক্ষতিকর। যে পরিমাণ আহারে সুচারু রূপে ইবাদত বন্দেগী করা যায় সে পরিমাণ আহার করা সুন্নত।*

*** এক গুরুত্ব পূর্ণ কোন কাজের সিদ্ধান্ত মহিলাদের উপর ন্যাস্ত করা উচিত নয়। অবশ্য মতামত জিজ্ঞাসা করা নিষেধ নয়। দুইঃ অত্যাচারী ও কলহ সৃষ্টি কারীর উপর দয়া করা আদৌ ঠিক নয়। তিনঃ অন্যায় করা যেরূপ পাপ অন্যায়ের সহায়তা করা ও তদরূপ পাপ।*

حکمت ۵۳ ، ہرکرا دشمن پیش ست اگر نکشد دشمن خویش ست ۔ بیت ۔

| | |
|---|---|
| سنگ در دست و مار بر سر سنگ | خیرہ رائی بود قیاس و درنگ |

وگروہے بخلاف ایں مصلحت دیدہ اند وگفتہ اند کہ در کشتن بندیان تامل اولیٰ ترست بحکم آنکہ اختیار باقی است تواں کشت وتواں ہشت اگر بے تامل کشتہ شود محتمل ست کہ مصلحتے فوت شود وتدارک مثل آں ممتنع باشد

| | | |
|---|---|---|
| نیک سہل ست زندہ بے جاں کرد | قطعہ | کشتہ را باز زندہ نتواں کرد |
| شرط عقل ست صبر تیر انداز | | کہ چو رفت از کماں نیاید باز |

হিকমত (৫৩) ঃ দুশমন যার সামনে যদি সে (তাকে) হত্যা না করে তাহলে সে নিজেই নিজের দুশমন। (অর্থাৎ শত্রু তাকে হত্যা করলে কেমন যেন সে নিজেই নিজেকে হত্যা করল।)

পংক্তি ঃ যার হাতে রয়েছে পাথর, আর (অপর) পাথরের উপর রয়েছে সাপ। + এক্ষেত্রে চিন্তা-ভাবনা ও দেরী করা বোকামী।

অন্য একটি দল এর বিপরীতে মস্‌লিহত মনে করেন। তারা বলেন– কয়েদীদের হত্যার ব্যাপারে চিন্তা-ভাবনা করা ভাল। কেননা এতে তাদিগকে হত্যা করা ও ছেড়ে দেয়ার ব্যাপারে এখতিয়ার (সুযোগ) বাকী থাকে। (হত্যা ও করতে পারে আবার ছেড়ে ও দিতে পারে।) আর যদি চিন্তা-ভাবনা ছাড়াই হত্যা করা হয় তাহলে এমন কোন কল্যাণকর বিষয় হাত ছাড়া হয়ে যেতে পারে যার ক্ষতিপূরণ অসম্ভব।

পংক্তি ঃ জীবিত কে মেরে ফেলা অতি সহজ + কিন্তু মৃতকে পুণরায় জীবিত করা অসম্ভব।

✪ তীর নিক্ষেপের পূর্বে ধৈর্য ধারণ করা জ্ঞানের-বুদ্ধির পরিচয় + কেননা ধনুক হতে তীর চলে যাওয়ার পর তা পুনরায় ফিরে আসেনা। *

---

**তাহকীক ঃ** نکشد হত্যা না করে। واحد غائب - مضارع منفی - کشتن م। برسر سنگ পাথরের মাথায়। خیرہ رائی বোকামী, নির্বুদ্ধিতা। قیاس অনুমান, চিন্তা-ভাবনা। درنگ দেরী, বিলম্ব। گروہے একটি দল। اولیٰ تر অধিক উত্তম। تواں کشت হত্যা সম্ভব। تواں ہشت ছেড়ে দেয়া সম্ভব। محتمل সম্ভব। تدارک ক্ষতিপূরণ। ممتنع অসম্ভব, নিষিদ্ধ। نیک سہل অতিসহজ।

*শিক্ষা-উপদেশ ঃ * একঃ যে কোন কাজ করার পূর্বেই চিন্তা ভাবনা করা উচিত। কাজ সমাধার পর শত চিন্তা করলেও কোন ফল লাভ হয়না।*

**حکمت:** حکیمے کہ با جہال در افتد باید کہ توقع عزت ندارد و اگر جاہلے بزبان آوری بر حکیمے غالب آید عجب نیست کہ سنگیست کہ گوہر را می شکند۔

| | |
|---|---|
| نہ عجب گر فرو رود نفسش | عندلیبے غراب ہم قفسش |
| گر ہنرمندے از اوباش جفائے بیند | تا دل خویش نیازارد و در ہم نشود |
| سنگ بدگوہر اگر کاسۂ زریں شکند | قیمت سنگ نیفزاید و زر کم نشود |

**হিকমত (৫৪) ঃ** কোন জ্ঞানী ব্যক্তি যদি মূর্খদের সাথে উঠাবসা করে তাহলে তার জন্যে (তাদের থেকে) সন্মানের আশা করা উচিত নয়। কোন মূর্খ যদি গালমন্দে কোন জ্ঞানীর উপর জয়ী হয় এতে আশ্চর্য হবার কিছুই নেই। কেননা সে ঐ পাথরের ন্যায় যা মুক্তাকে খণ্ড-বিখণ্ড করে ফেলে।

**পংক্তি ঃ** কোন বুলবুলপাখী যদি কাঁকের সাথে এক খাঁচায় (বন্দী) থাকে আর (সেখানে) তার শ্বাসরুদ্ধ হয়ে যায় + তাহলে তা কোন আশ্চর্যের বিষয় নয়।

**পংক্তি ঃ** কোন বুদ্ধিমান যদি ভবঘুরে ব্যক্তি থেকে কোন জুলুম অত্যাচার দেখে + তাহলে তার অন্তর দুঃখিত হওয়া এবং (তার উপর) রাগান্বিত হওয়া উচিত নয়।

✪ খারাপ জাতের পাথর যদি স্বর্ণের মূল্যবান পেয়ালা ভেঙ্গে ফেলে + তাতে পাথরের মূল্য বাড়বেনা এবং স্বর্ণের মূল্যও কমবেনা। *

---

**তাহকীক ঃ** جہال - جاہل এর বহুঃ। মূর্খেরা। در افتد উঠাবসা করে বা কলহে লিপ্ত হয়। توقع افتادن م - ماضی مطلق - واحد غائب আশা করা। زباں آوری গালা-গালি, গলাবাজী। می شکند ভেঙ্গে দেয়। واحد غائب - حال - شکستن م। فرو رود نفسش তার শ্বাস নিম্নগামী হয়, বন্দ হয়ে যায়। عندلیبے কোন বুলবুল পাখী। غراب কাক। قفسش তার খাঁচা। اوباش ভবঘুরে, অসৎচরিত্রবান। جفائے কোন জুলুম, অত্যাচার। درہم রাগ। کاسۂ زریں স্বর্ণের পেয়ালা। زمرہ দল। اوباش، اجلاف দুষ্ট বা অসৎচরিত্রের লোক। شگفت আশ্চর্য। بربط এক প্রকার বাদ্য-যন্ত্র।

*শিক্ষা-উপদেশ ঃ একঃ জ্ঞানীদের জন্যে নির্বোধ, অজ্ঞ মানুষের সাথে চলাফেরা করা বা তাদের সাথে তর্কে লিপ্ত হওয়া আদৌ উচিত নয়। এতে নিজের মান সম্মানের হানী হওয়া-ই স্বাভাবিক। দুইঃ বোকা মানুষের সাথে বিতর্কে লিপ্ত না হয়ে চুপ থাকাই বুদ্ধির পরিচয়।*

حکمت ۵۵: خردمندے را کہ در زمرۂ اجلاف سخن بہ بندد شگفت مدار کہ آواز بربط با غلبۂ دہل برنیاید و بوئے عنبر از گند سیر فرو ماند۔ مثنوی

| | |
|---|---|
| بلند آواز ناداں گردن افراخت | کہ دانا را بہ بے شرمی بینداخت |
| نمیداند کہ آہنگ حجازی | فرو ماند ز بانگ طبل غازی |

حکمت ۵۶: جوہر اگر در خلاب افتد ہماں نفیس ست و غبار اگر بفلک رود ہماں خسیس۔ استعداد بے تربیت دریغ است و تربیت نامستعد ضائع۔ خاکستر نسبتے عالی دارد کہ آتش جوہر علوی ست ولیکن چوں بنفس خود ہنرے ندارد با خاک برابر ست و قیمت شکر نہ از نے ست کہ آں خود خاصیت وے ست۔

**হিকমত (৫৫) ঃ** মূর্খদের দলের মাঝে যদি কোন জ্ঞানী ব্যক্তির কথা বন্ধ হয়ে যায়, তাহলে আশ্চর্য হয়োনা। কেননা তবলার শব্দ ঢোলের শব্দের উপর বিজয়ী হয় এবং মেশক আম্বরের ঘ্রাণ রসুনের গন্ধের মধ্যে বিলুপ্ত হয়ে যায়।

পংক্তি ঃ উচ্চ আওয়াজ বিশিষ্ট অজ্ঞ মানুষে গলাবাজী করে + যাতে জ্ঞানীদিগকে নির্লজ্জ ভাবে পরাস্ত করতে পারে।

✪ সে জানেনা যে, হেজাযী বাজনার সুমধুর তান + নট ঢোলের আওয়াজের নিকট পরাজিত হয়ে যায়।*

**হিকমত (৫৬) ঃ** মুক্তা যদি কাদায় পড়ে যায় তবু ও তা মূল্যবান থাকে। পক্ষান্তরে ধূলা আকাশে উঠলেও তা নিকৃষ্ট থাকে। তালীম বিহীন যোগ্যতা ক্ষতিকর অযোগ্য কে তালীম দেয়া বৃথা। ছাই উচ্চ সম্বন্ধ রাখে। কিন্তু নিজস্ব কোন গুণ না থাকায় মাটির সমতুল্য। অর্থ্যাৎ নিজস্ব যোগ্যতা না থাকায় মাটি আর ছাই একই পর্যায়ের। (চিনির) মান আখের কারণে নয় বরং তার স্বভাবজাত গুণের কারণে।

---

**তাহকীক ঃ** دُہل ঢোল। عنبر কস্তুরি, সুগন্ধি দ্রব্য বিশেষ। گند দূর্গন্ধ। سیر রসুন। اهنگ حجازی হেজাযীবাদ্য যন্ত্রের বারো পরদা বা সূরের একটি। بانگ আওয়াজ। طبل তবলা। غازی নট। خلاب কাদা, মাটি। نَفِیس মূল্যবান। غبار ধূলী। خَسِیس মূল্যহীন। استعداد যোগ্যতা, استفعال باب এর مصدر – دِریغ দুঃখ, পরিতাপ। نامُستعد অযোগ্য। ضائع নষ্ট, বৃথা। خاکستر ছাই। عالی উচ্চ

*শিক্ষা-উপদেশ ঃ * উচ্চ স্বরে কথা বলা তথা গলাবাজী করা মূর্খের স্বভাব। পক্ষান্তরে শালীনতার সাথে মৃদু স্বরে কথা বলা জ্ঞানী ও ভদ্রের স্বভাব। সুতরাং এতে পরাজিত হওয়ার কারণ মনে করা বোকামী।*

| | | |
|---|---|---|
| چو کنعان را طبیعت بے ہنر بود | قطعہ | پیمبر زادگی قدرش نیفزود |
| ہنر بنمائے اگر داری نہ گوہر | | گل از خارست ابراہیم از آزر |

حکمت ۵۷، مشک آنست کہ خود ببوید نہ کہ عطار بگوید دانا چوں طبلۂ عطار است خاموش و ہنر نمای و نادان چوں طبل غازی بلند آواز و میان تہی۔ قطعہ

| | |
|---|---|
| عالم اندر میانۂ جہال | مثلے گفتہ اند صدیقاں |

**পংক্তি ঃ** কেন্‌আনের স্বভাব (তবীয়ত) যেহেতু খারাপ (অযোগ্য) ছিল + তাই নবী পুত্র হওয়ায় তার মর্যাদা বৃদ্ধি করেনি।

✪ বংশ নয় বরং যদি যোগ্যতা থাকে তাহলে তা দেখাও। + (কেননা কষ্ট দায়ক) কাঁটাদার গাছ হতে ফুলের জন্ম এবং কাফির আযার হতে (জন্ম) হযরত ইবরাহীম(আঃ) এর। (অথচ এতে কোন প্রভাব পড়েনি) আসল মূল্যতো ব্যক্তিগত মর্যাদা, যোগ্যতা ও গুণের কারণে। *

**হিকমত (৫৭) ঃ** মেশ্‌ক আম্বর (মৃগনাভী) ঐটা-ই যা নিজেই খুশবু বিস্তার করে। আতর বিক্রেতার তা বলে দিতে হয়না। জ্ঞানী নীরবতা ও জ্ঞান বিচ্ছুরণে আতর বিক্রেতার আতরদানীর ন্যায়। আর নির্বো উচ্চ খোল শুন্যতায় নটের ঢোলের ন্যায়।

**পংক্তি ঃ** জাহেলদের মধ্যে অবস্থানরত আলেমের + ছিদ্দীক (তথা সত্যবাদী) গণ একটি দৃষ্টান্ত পেশ করেছেন।

---

**তাহকীক ঃ** کنعان নূহ (আঃ) এর পুত্র। بے هنر অযোগ্য, খারাপ। پیغمبر زادگی নবী পুত্র হওয়া। نیفزود বাড়ায়নি। هنر যোগ্যতা, গুণ, নৈপূণ্য। بنمای দেখাও। گل ফুল। خار কাঁটা। آزر ইব্‌রাহীম (আঃ) এর পিতা, তিনি মূর্তিপূজারী ছিলেন। مشکی কালো রঙ্গের সুগন্ধিযুক্ত ঔষধ, মৃগনাভী, কস্তুরী। ببوید প্রকাশ করে। عطار আতর বিক্রেতা। طبلۂ عطار আতর বিক্রেতার ডিব্বা। تهی শুন্য,খালী। جاهل - جهال এর বহুঃ অজ্ঞলোক। مثلے একটি দৃষ্টান্ত। صدیقاں - صدیق এর বহুঃ একনিষ্ঠ সত্যবাদী। (নবীদের পর সিদ্দিকীনদের মর্যাদা সর্বোচ্চে।)

---

***শিক্ষা-উপদেশ ঃ*** *সৎ ও যোগ্য মানুষের দাম সর্বত্র। সর্বদা মানুষ বা বস্তুর মর্যাদা লাভ হয় তার নিজস্ব গুণাগুণ যোগ্যতা ও দক্ষতার মাধ্যমে। চাই সে যে বংশেরই হোক না কেন। অতএব বংশের দোহাই না দিয়ে নিজেকে সৎ ও যোগ্যতাবান বানানোর জন্য চেষ্টা সাধনা করা উচিত।*

| شاہدے درمیان کوراںست | مصحفے در کنشت زندیقاں |
|---|---|

**پند** : دوستے را کہ بعمرے فراچنگ آرند نشاید کہ بیکدم بیازارند۔ **بیت**

| سنگے بچند سال شود لعل پارہ | زنہار تا بیک نفسش نشکنی بسنگ |
|---|---|

**حکمت** : عقل در دست نفس چناں گرفتار ست کہ مرد عاجز در دست زن گربز۔ **شعر**۔

✪ সে অন্ধদের মাঝে একজন চক্ষুমান ব্যক্তি + বা বে-দ্বীনদের ইবাদাত খানায় একটি কুরআন থাকার ন্যায়। (অর্থাৎ প্রেমাষ্পদের মূল্যায়ন হয় প্রেমিকের নিকট : কিন্তু প্রেমিক যদি হয় অন্ধ তাহলে সে প্রেমাষ্পদের মূল্যায়ন কিরূপে করবে? তদ্রূপ মহামূল্যবান আলকুরআনের মূল্য/কদর মুসলমানের নিকট, নাস্তিক কাফের মুশরেকরা তাঁর মূল্যায়ন করবে কিরূপে। জাহেলদের নিকট আলেমের কদর ও মর্যাদার আশা ও একই রূপ জানতে হবে।) *

**পান্দ ঃ** দীর্ঘ দিনের সাধনায় যার বন্ধুত্ব হাসিল হয় + মূহূর্তের তরে ও তাকে কষ্ট দেওয়া উচিত নয়।

**পংক্তি ঃ** পাথর বহু বছরে মূল্যবান মাণিক্যে পরিণত হয়। + সাবধান! কখনো তাকে এক মূহূর্তে হঠাৎ করে পাথর দ্বারা ভেঙ্গে ফেলোনা। **

**হিকমত (৫৮) ঃ** বিবেক (নফসের) হাতে এরূপ বন্দী যেরূপ দুর্বল পুরুষ ধোকাবাজ মহিলার হাতে বন্দী।

---

**তাহকীক ঃ** **شاهدے** একজন মাশুক। **کور- کوراں** এর বহুঃ, অন্ধ। **مصحفے** একটি কুরআন। **زندیق - زندیقاں** এর বহুঃ বে-দ্বীন, কাফের। **بعمرے** এক জীবনে, দীর্ঘ সময়ে। **فراچنگ آرند** হাসিল/লাভ করে। **بیکدم** এক মূহূর্তে। **لعل پارہ** মাণিক্য খণ্ড। **زنہار** কখনো।

*শিক্ষা-উপদেশ ঃ * একঃ প্রকৃত আতরের পরিচয় যেরূপ নিজ সৌরভ গুণে হয় তদরূপ সত্যিকার জ্ঞানীর পরিচয় হয় তার যোগ্যতা, ব্যবহার, বাকসংযম প্রভৃতির মাধ্যমে। দুইঃ মূর্খ, বোকা যারা তারা নিজেই নিজের প্রশংসা করে ও অধিক বাক্য ব্যয় করে। বস্তুতঃ তারা সারশুন্য ঢোলের ন্যায়। তিনঃ জ্ঞানী গুনীদের জন্যে অজ্ঞ মূর্খের সাথে চলাফেরা করা সমীচীন নয়, এতে তাদের মর্যাদা ও গাম্ভীর্যের হানী ঘটে।*

*** বহু কষ্ট সাধনায় যা অর্জিত হয় সামান্য কারণে তা নষ্ট করা উচিত নয়। এতে পরে অনুতপ্ত হতে হয়।*

| | |
|---|---|
| در خرمی بر سرائے ببند | کہ بانگ زن از وے بر آید بلند |

**پند** : رائے بے قوت مکر و فسون ست وقوت بے رائے جہل و جنون ۔ شعر

| | |
|---|---|
| تمیز باید وتدبیر و عقل وآنگہ ملک | کہ ملک و دولت ناداں سلاح جنگ خداست |

**حکمت** : جواں مرد کہ بخورد و بدہد بہ از عابدے کہ ببرد و بنہد

**پند** : ہر کہ ترک شہوت از بہر قبول خلق دادہ است از شہوت حلال در شہوت حرام افتادہ است ۔

**পংক্তি ঃ** ঐ ঘরের দ্বার রুদ্ধ করে দাও + যে ঘর হতে মহিলাদের স্বর বের হয়ে আসে। (কেননা এ ধরনের ঘরে সুখ শান্তি থাকেনা বরং দিবানিশি কলহদ্বন্দ্ব লেগে থাকে।)

**পান্দ (৫৯) ঃ** শক্তি বিহীন (সঠিক) সিদ্ধান্ত প্রতারণা ও ধাঁধাঁ বাজী অর্থাৎ বেকার ও নিষ্ফল। এবং বুদ্ধি বিহীন শক্তি অজ্ঞতা ও পাগলামী। (অর্থাৎ ক্ষমতা ও শক্তি না থাকলে যুক্তিযুক্ত মত ওরায় অনেক ক্ষেত্রে কার্যকার হয়না। তদরূপ জ্ঞান বুদ্ধি ছাড়া শারীরিক শক্তি ও সঠিক রূপে প্রয়োগ করা যায়না। যোগ্যতা না থাকলে শক্তি ও ক্ষমতা বলে তা বাস্তবায়ন করা পাগলামী।)

**পংক্তি ঃ** রাজা-বাদশাহর জন্য প্রথমে বিবেক বুদ্ধি, চেষ্টা সাধনা ও জ্ঞান চায় তৎপর রাজ্য। + কেননা (অযোগ্য) নির্বোধের হাতে রাজ্য (অর্পণ করা) আল্লাহর সাথে লড়াই করার নামান্তর।(কেননা আল্লাহর তৈরী সুন্দর পৃথিবীকে সে ধ্বংস করে ছাড়বে।) *

**হিকমত (৬০) ঃ** যে যুবক নিজে খায় ও অন্যকে দান করে সে ঐ আবিদ হতে উত্তম যে (অন্যের থেকে) নেয় এবং (জমা) রাখে।

**পান্দ (৬১) ঃ** যে ব্যক্তি (আল্লাহর সন্তুষ্টির জন্য নয় বরং) মানুষের নিকট প্রিয় হওয়ার জন্য কু-রিপুর বাসনা ত্যাগ করলো সে বৈধ থেকে অবৈধ বাসনার দিকে প্রত্যাবর্তিত হল। (কেননা মানুষের নিকট ভাল হওয়ার উদ্দেশ্য রাখার কারণে এটা শিরকে পরিণত হলো। সুতরাং এটা আগের চেয়ে আরো মারাত্মক।)

---

**তাহকীক ঃ** درخرمی খুশির দরজা। سرائے সরাইখানা, বাসস্থান। بانگِ زن মহিলার আওয়াজ। مکر ধোকাবাজী। فسون ধাঁধাঁ বাজী। جنوں পাগলামী। ترکِ شہوت রিপুর কামনা-বাসনা বর্জন। آئینۂ تاریک অন্ধকার আয়না।

*শিক্ষা-উপদেশ ঃ * গুরুত্বপূর্ণ পদও কাজের জন্য চায় মেধা-বুদ্ধি, কৌশল ও যোগ্যতা, নিষ্ঠা ও সততা। অন্যথায় তা অচিরেই ধ্বংস ডেকে আনবে। সুতরাং এ বিষয়ের প্রতি সজাগ দৃষ্টি রাখা অপরিহার্য।*

| | |
|---|---|
| عابد کہ نہ از بہر خدا گوشہ نشیند | بیچارہ در آئینۂ تاریک چہ بیند |

حکمت : اندک اندک خیلے شود وقطرہ قطرہ سیلے گردد یعنی آنکہ قوت ندارد سنگ خردہ نگاہ می دارد تا بوقت فرصت دمار از دماغ خصم برآرد۔ شعر۔

| | |
|---|---|
| قَطْرٌ عَلٰی قَطْرٍ اِذَا اتَّفَقَتْ نَهْرٌ | وَنَهْرٌ اِلٰی نَهْرٍ اِذَا اجْتَمَعَتْ بَحْرٌ |
| اندک اندک بہم شود بسیار | دانہ دانہ ست غلّہ در انبار |

حکمت : عالم را نشاید کہ سفاہت از عامی بحلم درگذارد کہ ہر دو طرف را زیان دارد ہیبت ایں کم شود وجہل آں مستحکم۔

পংক্তি ঃ যে আবিদ আল্লাহর (সন্তুষ্টির) উদ্দেশ্য ছাড়া (মানুষের নিকট সাধুত্ব প্রকাশের জন্যে) নির্জনে বসে + সে বেচারা অন্ধকারাচ্ছন্ন আয়নায় কি দেখবে? অর্থাৎ নির্মল মন ও ইখলাস ছাড়া আল্লাহর মা'রেফত ও মুশাহাদা সে কি ভাবে হাসিল করবে? ।)*

**পান্দ (৬২)** ঃ অল্পে অল্পে অধিক হয়। আর ফোঁটায় ফোঁটায় স্রোত হয়। অর্থাৎ যে ব্যক্তি (শত্রুর মোকাবেলার) শক্তি রাখেনা সে (সদা) পাথর খন্ড জমা রাখে যাতে সে সুযোগ মত শত্রুর ঘিলু বের করে আনতে পারে।

পংক্তি ঃ বিন্দু বিন্দু বৃষ্টি মিলে ঝর্ণা ধারা সৃষ্টি + এবং একটি ঝর্ণার সাথে অপর ঝর্ণার সংমিশ্রনে নদী-সাগরের উৎপত্তি।

✪ অল্প অল্প বস্তু পরস্পরে মিশে অধিক হয়ে যায় + এবং একটি একটি শস্য দানা পরস্পরে মিলে বিরাট স্তুপে পরিণত হয়। **

**হিকমত (৬৩)** ঃ আলেমের জন্যে অজ্ঞলোকের অজ্ঞতা সহনশীলতার দ্বারা ক্ষমা না করা উচিত। কেননা এতে উভয় পক্ষের ক্ষতি। (আলেমের) ভয় কমে যায় ও এর (মূর্খের) অজ্ঞতা মজবুত হয়।

---

**তাহকীক ঃ** **خیلے** অধিক, বেশী। **قطره** বিন্দু, ফোঁটা। **سیلے** স্রোতধারা। **سنگ خرده** ছোট্ট পাথর। **دمار** ধ্বংস। **دماغ خصم** শত্রুর ঘিলূ। **اتفقت** মিলিত হয়। **غله** শস্য। **انبار** স্তুপ। **سفاهت** নির্বুদ্ধিতা, বোকামী। **عامی** অন্ধ, এস্থলে “অজ্ঞ'। **زیاں** ক্ষতি। **هیبت** ভয়, গাম্ভীর্য্য। **جهل** অজ্ঞতা। **مستحکم** সুদৃঢ়।

*শিক্ষা/উপদেশ ঃ * আল্লাহ পাকের মা'রেফাত লাভের জন্য আমলের মধ্যে ইখলাস থাকা অপরিহার্য। অন্যথায় তা শিরকে শামিল যা মহাপাপ।*

*** বড় বা অধিক কোন কিছু হাসিল করতে হলে ধৈর্য্যের সাথে সামনে অগ্রসর হতে হয়। অধৈর্য হলে চলবেনা। কারণ একদিনেই হঠাৎ করে মহৎ কোন কিছুই হাসিল হয়না।*

| | |
|---|---|
| چو با سفلہ گوئی بلطف و خوشی | فزوں گردوش کبر و گردن کشی |

حکمت ۶۴ معصیت از ہر کہ صادر شود ناپسندست و از علما ناخوبتر کہ علم سلاح جنگ شیطان است و خداوند سلاح را چوں باسیری برند شرمساری بیش تر شود۔

| | |
|---|---|
| عامی ناداں پریشاں روزگار | بہ زدانشمند ناپرہیزگار |
| کاں بنابینائی ازراہ اوفتاد | ویں دو چشمش بود در چاہ اوفتاد |

حکمت ۶۵ جان در حمایت یکدم ست و دنیا وجودے میان دو عدم دین بدنیا فروشاں خراند یوسف را فروشند تا چہ خرند اَلَمۡ اَعۡهَدۡ اِلَیۡكُمۡ یٰبَنِیۡۤ اٰدَمَ اَنۡ لَّا تَعۡبُدُوا الشَّیۡطٰنَ ۚ

পংক্তি ঃ অভদ্র নির্বোধের সাথে যদি তুমি বিনয় ও শালীনতার সাথে কথা বল + তাহলে তার ঔদ্ধত্য ও অহংকার বৃদ্ধিপাবে। (কারণ সে এর উপযুক্ত নয়।) *

**হিকমত (৬৪) ঃ** যে কোন ব্যক্তির থেকে গোনাহর কাজ প্রকাশিত হওয়া নিন্দনীয়। (বিশেষ করে) আলেমগণের থেকে তা অত্যন্ত গর্হিত। কেননা ইল্‌ম (বিদ্যা) শয়তানের সাথে যুদ্ধ করার হাতিয়ার স্বরূপ। হাতিয়ারের মালিক যদি (শত্রুর হাতে) বন্দী হয়ে যায় তখন তার অধিক লজ্জিত হতে হয়।

পংক্তি ঃ সদা কর্মব্যস্ত অন্ধ-মূর্খ ব্যক্তি না পরহেয্‌গার আলেম হতে উত্তম। + কেননা সে অন্ধত্বের দরুন (সঠিক) রাস্তা হারিয়ে ফেলে। আর এই (আলেম) ব্যক্তি তার দুটি চক্ষু থাকা সত্ত্বেও কূপের মধ্যে নিপতিত হয়। **

**হিকমত (৬৫) ঃ** প্রাণ (শুধু) একটি শ্বাসের সাহায্যে বিদ্যমান (অর্থাৎ নিঃশ্বাস বন্ধ হওয়ার সাথে সাথে প্রাণ বায়ূ শেষ হয়ে যায়।) এবং দুনিয়া দুই নাস্তির মাঝে এক অস্তিত্বের নাম মাত্র। দুনিয়ার বিনিময় দ্বীন বিক্রিকারী গাধাতূল্য। ইউসূফ (আঃ) এর বিক্রয়কারী কি-ইবা খরীদ করবে। (কেননা পৃথিবীতে অন্য কোন বস্তু তার সমকক্ষ হতে পারে না।) আল্লাহ্ ইরশাদ করেছেন- হে আদম সন্তান! আমি কি তোমাদের থেকে অঙ্গীকার নেইনি যে, তোমরা শয়তানের ইবাদত করবেনা ?

---

**তাহকীক ঃ** سفلہ অভদ্র, ইতর, নির্বোধ। کبر অহংকার। گردن کشی ঔদ্ধত্য, অবাধ্যতা। صادر প্রকাশিত। سلاح হাতিয়ার। شرمساری লজ্জা। بنابینائی অন্ধতের কারণে। حمایت সাহায্য, রক্ষা, পৃষ্ঠপোষকতা وجودے এক অস্তিত্ব। عدم নাস্তি।

*শিক্ষা/উপদেশ ঃ বিনয় ও নম্রতা মহৎ গুণ। তবে অহংকারী, অভদ্র ও ঔদ্ধত্য পূর্ণ মানুষের সহিত নম্রতা প্রদর্শন করা উচিত নয়। কারণ এতে তার উক্ত স্বভাব আরো বৃদ্ধিপায়। এ জন্যে বলা হয়েছে "অহংকারীর সাথে অহংকার করা ইবাদতে শামিল"।*

*** একঃ জেনে অন্যায় করা অধিক দোষনীয় না জেনে করার থেকে। দুইঃ বে-আমল আলেম অন্ধ মূর্খের চেয়ে নিকৃষ্ট। তিনঃ আলেম সমাজের পথ প্রদর্শক। অতএব সদা তাকে সে ভাবেই চলা উচিত।*

| | |
|---|---|
| بقول دشمن پیمان دوست شکستی | ببین از که بُریدی وبا کے پیوستی |

حکمت ۔ شیطان با مخلصان برنیاید وسلطان با مفلساں ۔ مثنوی

| | |
|---|---|
| وامش مده آنکه بے نماز ست<br>کو فرض خدا نمی گذارد | گرچه دهنش ز فاقه باز ست<br>از قرض تو نیز غم ندارد |

| | | |
|---|---|---|
| امروز دو مُرده پیش گیرد مرگن | فرد | فردا گوید ترب ازیں جا برکن |

পংক্তি ঃ শত্রুর কথায় তুমি বন্ধুর অঙ্গীকার ভঙ্গ করেছো। + দেখ! কার সাথে সম্বন্ধ ছিন্ন করলে আর কার সাথে জুড়লে। *

হিকমত (৬৬) ঃ আল্লাহর খাছ বান্দাদের সাথে শয়তান মুকাবিলা করতে পারেনা। এবং বাদশাহ পারেনা গরীবদের সাথে।

পংক্তি ঃ বে নামাযীকে ঋণ দিওনা + যদিও অনাহারে তার মুখ খোলা থাকে। অর্থাৎ অনাহারে সে মৃত্যু বরণ করে।

✪ কেননা সে (যখন) আল্লাহর ফরযকে আদায় করেনা + সুতরাং তোমার ঋণের ব্যাপারে ও সে (কোন) চিন্তা রাখবেনা।

✪ (প্রয়োজন দেখায়ে) আজ সে দুজনের পরিমাণ এক বরতন (খাদ্য) ঋণ নিবে + আগামী কাল (তা পরিশোধের তাগাদা করলে) বলবে-এখন থেকে মুলা (পুরুষাঙ্গ) উপড়িয়ে নাও। (অর্থাৎ তাগাদা করলে অকথ্য ভাষায় তোমাকে গালি দিবে। **

---

**তাহকীক ঃ پیمانه** অঙ্গীকার। **پیوستی** মিশেছো। **ماضی مطلق - واحد حاضر**। **پیوستن** - **وامش مده** তাকে ঋণ দিওনা। **زفاقه** ক্ষুধার কারণে, অনাহারে। **باز** খোলা। **ترب** মূলা, এস্থলে পুরুষাঙ্গ।

*শিক্ষা/উপদেশ ঃ * একঃ এ জগতে কেউ চিরদিন থাকবেনা। সুতরাং এর সাথে বেশী সম্পর্ক গড়া উচিৎ নয়। দুইঃ পরকালের সম্পদের সাথে দুনিয়ার কোন সম্পদের তুলনা হয় না সুতরাং সামান্য সময়ের জীবনের সুখ শান্তির জন্য অনন্ত কালের সুখশান্তি ধ্বংস করা চরম বোকামী। তিনঃ শয়তান মানুষের চির শত্রু এবং আল্লাহ্ পরম বন্ধু। অতএব সদা তদানুযায়ী আমল করা উচিৎ।*

*** যার অন্তরে আল্লাহর ভয় না থাকে তার কথা বা ওয়াদা বিশ্বাস করা উচিৎ না।*

حکمت ۶۷ . ہرکہ بزندگی نانش نخورند چوں بمیرد نامش نبرند لذت انگور بیوہ داند نہ خداوند میوہ یوسف صدیق علیہ السلام در خشک سال سیر نخوردے تا گرسنگان را فراموش نکند.

| | | |
|---|---|---|
| آنکہ در راحت و تنعم زیست<br>حال درماندگان کسے داند | نظم | او چہ داند کہ حال گرسنہ چیست<br>کہ باحوال خویش درماند |
| ایکہ بر مرکب تازندہ سواری ہشدار<br>آتش از خانہ ہمسایہ درویش مخواہ | قطعہ | کہ خر خارکش سوختہ در آب و گل ست<br>کانچہ از روزن او میگذرد دود دل ست |

**হিকমত (৬৭) ঃ** যার জীবদ্দশায় মানুষে তার রুটি ভক্ষণ করেনি (অর্থাৎ কৃপণতার কারণে কাউকে কোন কিছু দান করেনি) সে মারা গেলে মানুষে তার সুনাম নিবেনা। আঙ্গুরের (প্রকৃত) স্বাদ বিধবা জানে, আঙ্গুরের মালিক নয়। (কেননা গরীব, অসহায় বিধবা বহু কষ্টে তা খুটে এনে তাদ্বারা ক্ষুধার আগুন নিবারণ করে। সুতরাং সে যে স্বাদ ভোগ করে তৃপ্ত-মালিক তা বুঝতে পারেনা।) হযরত ইউসূফ সিদ্দীক (আঃ) দুর্ভিক্ষের বছর তৃপ্তি সহকারে আহার করতেননা, যাতে ক্ষুধার্তদের (কষ্ট বুঝে তাদিগ) কে না ভুলেন।

**পংক্তি ঃ** যে ব্যক্তি আরাম-আয়েশ ও বিলাসিতায় জীবন যাপন করে + সে ক্ষুধার্তের অবস্থা কিভাবে জানবে?

✪ বস্তুতঃ দুঃখীদের প্রকৃত অবস্থা সে-ই জানে + যে নিজেই দুঃখ কষ্টের অবস্থায় থাকে।

✪ হে-তেজস্বী ঘোড়ার আরোহী! একটু লক্ষ্য রাখ। + কেননা কাষ্ঠবাহী (নিরীহ) গাধা পানি কাদায় পিষ্ট। (অর্থাৎ বহু অসহায় দরিদ্র মানুষ ক্ষুধার যন্ত্রনায় ছটফট করছে তাদের প্রতি একটু দয়ার দৃষ্টি কর।)।

✪ গরীব প্রতিবেশীর গৃহ হতে আগুন চেয়োনা। + কেননা তার গৃহের জানালার ছিদ্র দিয়ে যা বের হয় তা তার হৃদয়ের (আগুনের) ধোয়া। প্রকৃত আগুনের ধোয়া নয়।*

---

**তাহকীক ঃ** بیوہ বিধবা, যার স্বামী মারা গেছে। خشك سال দুর্ভিক্ষের বছর। گرسنگی - گرسنگاں এর বহুঃ ক্ষুধার্তগণ। راحت শান্তি, আরাম। تنعم বিলাসিতা, আড়ম্বরপূর্ণ। حال گرسنہ ক্ষুধার্তদের অবস্থা। درماندگی অপারগতা। مرکب زندہ سواری তেজস্বী ঘোড়ায় আরোহী। خرخارکش কাষ্ঠ বহনকারী গাধা। گل মাটি। ہمسایہ প্রতিবেশী। روزن জানালা, ছিদ্র। دود ধোঁয়া।

*শিক্ষা/উপদেশ ঃ* * *মানুষের মধ্যে পারস্পারিক সমবেদনা ও সহমর্মিতার গুণ থাকা বাঞ্চনীয়। অন্যের ব্যথায় ব্যথিত হওয়া, গরীব দুঃখীর সেবা করতঃ তাদের দুঃখ-কষ্ট নিবারণ করা মানবিক দায়িত্ব। অন্যথায় আল্লাহর দরবারে কৈফিয়তের সম্মুখীন হতে হবে*

**پند** ۔ درویش ضعیف حال را در خشکی تنگ سال مپرس که چونی الا بشرط آنکه مرہم بریشش نہی و معلومے پیشش

خرے کہ بینی و بارے بگل در افتادہ
بدل برو شفقت کن ولے مرو بسرش
کنون کہ رفتی و پرسیدیش کہ چون افتاد
میان ببند و چو مردان بگیر دم خرش

**حکمت** ۔ دو چیز مخالف عقل ست خوردن بیش از رزق مقسوم و مردن پیش از وقت معلوم ۔

قضا دگر نشود ور ہزار نالہ و آہ
بشکر یا بشکایت بر آید از دہنے
فرشتہ کہ وکیل ست بر خزائن باد
چہ غم کند کہ بمیرد چراغ پیرزنے

**পান্দ (৬৮) ঃ** দুর্ভিক্ষের সময় দুর্দশা গ্রস্থ দরিদ্রকে তার অবস্থা জিজ্ঞেস করোনা যে, তুমি কেমন আছ? (এতে তার মনোবেদনা বৃদ্ধি পায় ) + তবে যদি তার ক্ষত স্থানে ব্যাণ্ডেজ করতে পার এবং টাকা পয়সা দ্বারা সাহায্য করতে পার তাহলে এ কার্যে তার অবস্থা জিজ্ঞেস করতে পার।

**পংক্তি ঃ** যদি তুমি বোঝাসহ কোন গাধা মাটিতে পতিত দেখ + তাহলে হৃদয় দিয়ে তার উপর দয়া কর নতুবা তার নিকট যেওনা।

✪ তুমি যখন তথা গিয়েছ এবং তাকে জিজ্ঞেস করেছ যে কিভাবে পড়েছ, + এখন কমর বাঁধ (প্রস্তুত হও) এবং বীরের ন্যায় ঐ গাধার লেজ ধরে তাকে বিপদ মুক্ত কর। অর্থাৎ তাকে তার দুরাবস্থা হতে নিষ্কৃতি দাও।*

**হিকমত (৬৯) ঃ** দুইটি বস্তু বিবেক বিরোধী (এক) বন্টিত রুজির চেয়ে অধিক খাওয়া। (দুই) নির্দিষ্ট সময়ের পূর্বে মৃত্যু বরণ করা। অর্থাৎ এ দুয়ের জন্য অস্থির হওয়া জ্ঞানীর কাজ নয়। কেননা রিযিক সবার জন্যে বন্টিত। কেউ তার চেয়ে হাজারো চেষ্টা করে অধিক লাভ করতে পারবেনা। তদ্রূপ মৃত্যুর সময়ও নির্ধারিত। এর মধ্যে কোন পরিবর্তন হয়না। সুতরাং এর জন্যে পেরেশান হওয়া উচিত নয়।)

**পংক্তি ঃ** হাজারো আহাজারী করলেও তাকদীর পরিবর্তন হবে না + চায় মুখ দ্বারা শুকরিয়া প্রকাশ হোক বা শেকায়েত।

✪ যে ফেরেশ্‌তা বাতাস পরিচালনার দায়িত্বে নিযুক্ত + বৃদ্ধার চেরাগ (বাতি) নিভে যাক (বা ঠিক থাক) এতে তার কি চিন্তা।**

---

**তাহকীক ঃ** ضعيف দুর্বল, দুরাবস্থা। خشکی শুষ্কতা, এস্থলে দুরাবস্থা। چونی তুমি কেমন আছ। ریش যখম, ক্ষত। معلومے সমাধান টাকা-পয়সা উদ্দেশ্য। بار বোঝা। بگل কাদার মধ্যে। میاں কোমর। ببند বাঁধ। প্রস্তুত হও। ذنب লেজ।

*শিক্ষা/উপদেশ ঃ * গরীব-দুঃখী, দুঃস্থ-পীড়িত ও বিপদগ্রস্থ মানুষের নিকট যেয়ে তাদের খোঁজ খবর নেয়া উচিত। তবে সাথে সাথে তাদের সমস্যার সমাধান ও বিপদ হতে উদ্ধারের চেষ্টা করা কর্তব্য। অন্যথায় তা কাটা ঘায়ে লবন ছিটানোর নামান্তর হবে।*

*** তাকদীর তথা ভাগ্যের উপর বিশ্বাস রাখা ফরয। মানুষের রিযিক ও মউত আল্লাহর তরফ হতে নির্ধারিত। সুতরাং এর জন্যে পেরেশান হওয়া উচিত নয়।*

پند : اے طالب روزی بنشیں کہ بخوری و اے مطلوب اجل مرو کہ جاں نہ بری۔

جہد رزق ارکنی وگر نہ کنی ‖ برساند خدائے عزّ وجلّ
ور روی در دہان شیر و پلنگ ‖ نخورندت مگر بروز اجل

حکمت : توانگر فاسق کلوخ زراندود ست و درویش صالح شاہد خاک آلود و این دلق موسیٰؑ ست مرقع و آں ریش فرعون مرصع و لیکن شدت نیکاں روی در فرج دارد و دولت بدان سر در نشیب۔ قطعہ :

ہر کرا جاہ و دولت ست بداں ‖ خاطر خستہ در نخواہد یافت

**পান্দ (৭০) ঃ** হে রুজি অন্বেষণ কারী! (আল্লাহর উপর ভরসা করে) বস। খেতে পাবে আল্লাহ তোমাকে দান করবেন। হে মৃত্যু অন্বেষিত ব্যক্তি! যেয়োনা (পলায়ন করনা) কেননা প্রাণ রক্ষা করতে পারবেনা।

**পংক্তি ঃ** তুমি রুজির চেষ্টা কর আর না কর + মহা মহিম আল্লাহ তোমার রুজি পৌছাবেন।

✪ যদি তুমি সিংহ ও বাঘের মুখের মধ্যে ও চলে যাও + সে তোমাকে মউতের নির্দিষ্ট সময়ের পূর্বে খাবেনা। *

**হিকমত (৭১) ঃ** পাপসিক্ত ধনী ব্যক্তি স্বর্ণ মণ্ডিত মাটির ঢিলার ন্যায়। (অর্থাৎ বাইরে সুশ্রী ও মূল্যবান বটে কিন্তু ভিতরে মূল্যহীন নিছক মাটি। (পাপাচারী ব্যক্তিরা ও তদরূপ মূল্যহীন) পক্ষান্তরে দরিদ্র ধার্মিক ব্যক্তি ধুলায় ধূসরিত মাশুকের ন্যায়। (অর্থাৎ তাকে সামান্য ব্যক্তি মনে হলেও নিজ গুণে সকলের নিকট প্রিয়। এরূপ মহৎ ব্যক্তি মুসা (আঃ) এর পুরাতন তালিযুক্ত পোশাকের ন্যায় (পবিত্রতা ও গৌরবে সমুজ্জ্বল) (পক্ষান্তরে) পাপাচারী ধনী ফেরাউনের মুক্তা খচিত দাড়ির ন্যায়। তবে নেক্কারদের দুঃখ কষ্টের পরিণাম থাকে প্রশস্ততায় (অর্থাৎ তাদের দুঃখ-কষ্ট লাঘব হয়ে উন্নতি লাভ করে, পক্ষান্তরে)। খারাপ লোকদের ধন-সম্পদের পরিণাম পতন মুখী।

**পংক্তি ঃ** যার ধন দৌলত ও সম্মান আছে + অথচ তা দ্বারা ভগ্ন হৃদয় লোকদের কষ্ট-ক্লেশ দূর করেনা।

---

**তাহকীক ঃ** بنشیں বস, ভরসা কর। اجل মৃত্যু, নিয়তি, ভাগ্য। جهد চেষ্টা। ار যদি। پلنگ চিতা বাঘ। كلوخ ঢিলা। شاهد মাশুক। خاك آلود ধূলায় ধূসরিত। دلق সাধারণ পোশাক। مرقع ছিন্ন-ভিন্ন। مرصع সুসজ্জিত। فراخ প্রশস্ততা। نشیب নিচু যমীন, অধঃপতন। خاطر خستة ভগ্ন হৃদয়।

*শিক্ষা-উপদেশ ঃ * একঃ রিযিকের জন্য অস্থির হওয়া এবং হা-হুতাশ করা উচিত নয়। কেননা এর দায়িত্ব আল্লাহ পাকের। দুইঃ মউতের ভয়ে পলায়ন করা, এমনকি ভয়ে হক কথা না বলা, জিহাদে অংশ গ্রহণ না করা ইত্যাদি মারাত্মক গুনাহ [illegible] মাত্তুব*

| | |
|---|---|
| خبرش دہ کہ ہیچ دولت وجاہ | بسرائے دگر نخواہد یافت |

حکمت : نہانہادہ دست نہ رسد وچیزیکہ نہادہ است ہرجاکہ ہست برسد ۔ بیت

| | |
|---|---|
| بشنیدہ کہ سکندر برفت در ظلمات | بچند محنت وانگہ نخورد آب حیات |

حکمت ، صیاد بے روزی در دجلہ ماہی نگیرد وماہی بے اجل در خشکی نمیرد ۔ بیت

✪ তাকে বলে দাও! তার কোন দৌলত ও সম্মান + দ্বিতীয় ঘরে (পরকালে) পাবেনা। (সব দুনিয়াতেই নিঃশেষ হয়ে যাবে।) *

**হিকমত (৭২) ঃ** অরক্ষিত বস্তুর উপর হাত পৌছেনা এবং রক্ষিত বস্তু যেখানেই থাক সেখানেই হাত পৌছে। (সুতরাং এর জন্যে অস্থির হওয়া এবং পরকালকে জলাঞ্জলি দেয়া উচিত নয়। পক্ষান্তরে যার জন্যে যা রক্ষিত নয় শত চেষ্টা করলেও সেখানে হাত পৌছবেনা। অর্থাৎ তা হাসিল করতে পারবেনা।)

**পংক্তি ঃ** তুমি শুনে থাকবে যে, বাদশাহ সেকেন্দার (হযরত খিজির/খাযির (আঃ) এর সাথে আবে হায়াতের সন্ধানে) ঘোর অন্ধকারে গিয়েছিলেন + বহু কষ্টে কিন্তু সেখানে (যেয়ে) আবে হায়াত পান করতে পারেননি। **

**হিকমত (৭৩) ঃ** রুজিহীন মৎস শিকারী (অর্থাৎ যার ভাগ্যে রুজী নেই) সে দজলা নদীতে ও মাছ ধরতে পারবেনা এবং অমৃত মাছ (অর্থাৎ যে মাছের ভাগ্যে মউত লেখা নেই) তা শুকনো জায়গায়ও মরবেনা।

---

**তাহ্কীক ঃ** نہادہ - واحد - اسم مفعول - نہادن ۱م بنانہادہ অরক্ষিত **دست نرسد** হাত পৌছেনা, হাসিল হয়না। **ظلمات - ظلمۃ** এর বহুঃ অন্ধকার। **بچند محنت** বহু কষ্টে। **آنگہ** সেখানে, তখন। **صیاد** শিকারী। **دجلہ** বাগদাদের শিকারী পাদদেশে অবস্থিত একটি প্রসিদ্ধ নদী। **ماہی** মৎস, মাছ। **بےاجل** অমৃত।

............................................................

*শিক্ষা-উপদেশ ঃ * একঃ পার্থিব ধন সম্পদ ধোকার বস্তু, সম্পূর্ণ সারহীন। সুতরাং এর পিছনে পড়া ও আখেরাতকে জলাঞ্জলি দেয়া চরম বোকামী। দুই ঃ আল্লাহ্পাক কাউকে সম্পদ দান করলে তা কুক্ষিগত করা উচিত নয়, বরং তা আল্লাহর রাহে ও দুস্থ মানবতার সেবায় ব্যয় করে পরকালের মহাবিপদ হতে নাজাতের জন্য সওয়াব সঞ্চয় করা উচিত।*

*** সবার ভাগ্য যখন নির্ধারিত সুতরাং পার্থিব সম্পদের পিছনে পড়ে আখেরাতকে বরবাদ করা উচিত নয়। সামান্য পরে সকল দুঃখ-কষ্ট দূরীভূত হয়ে যাবে এবং অকল্পনীয় নাজ নেয়ামতের দ্বার সামনে খুলে যাবে। অতএব সেদিকে মনোনিবেশ করা উচিত। তিনঃ কারো সম্পদ থাকলে তা জমা না রেখে নিজে ভোগ করা এবং গরীব দুঃখীদের সাহায্য করে পরকালের ব্যাংকে তার সওয়াব জমা রাখা উচিত।*

| | |
|---|---|
| مسکین حریص در همه عالم همی دود | او در قفای رزق و اجل در قفای او |

**حکمت**: حسود از نعمت حق بخیل ست که بندهٔ بی گناه را دشمن می دارد. قطعه

| | |
|---|---|
| مردکی خشک مغز را دیدم | رفته در پوستین صاحب جاه |
| گفتم ای خواجه گر تو بدبختی | مردم نیک بخت را چه گناه |
| الا تا نخواهی بلا بر حسود | که آن بخت برگشته خود در بلاست |
| چه حاجت که با وی کنی دشمنی | که وی را چنان دشمنی در قفاست |

পংক্তি ঃ লোভী মিসকিন (সম্পদের তালাশে) সমগ্র পৃথিবীতে দৌড়া দৌড়ি করে + আর মৃত্যু তার পিছে পিছে ছুটে। *

হিকমত (৭৪) ঃ হিংসুক ব্যক্তি আল্লাহর নিয়ামতের ব্যাপারে কৃপণতা করে। এবং নিরপরাধ বান্দাদেরকে শত্রু মনে করে।

পংক্তি ঃ এক শুষ্ক মস্তিষ্ক (বোকা, লোক) কে + এক মর্যাদাশীল ব্যক্তির দোষ বর্ণনায় লিপ্ত দেখলাম।

✪ আমি তাকে বললাম- যদি তুমি পাপিষ্ঠ হও + তাহলে নেককার ব্যক্তির দোষ কোথায়? (অর্থাৎ তোমার বদ নসীব হওয়ায় তার কি অপরাধ?)

পংক্তি ঃ হুঁশিয়ার! কোন হিংসুকের (শত্রুর) বিপদ কামনা করো না। + কেননা সে নরাধম নিজেই বিপদে নিমজ্জিত। (শত্রুতায় লিপ্ত)

✪ তার সাথে শত্রুতা করার তোমার কি প্রয়োজন ? + কেননা সর্বদা তার পিছনে এজাতীয় এক শত্রু লেগে আছে। (হিংসা-ই হিংসুকের শত্রু, তাকে ধ্বংস করার জন্য তার এ স্বভাব-ই যথেষ্ট।) **

---

**তাহকীক** ঃ همی دود দৌড়ে। واحد غائب - حال - دویدن - م। حسود হিংসুক। خشک مغز শুষ্ক মস্তিষ্ক। در پوستین افتادہ দোষত্রুটি বর্ণনায় লিপ্ত। صاحب جاه মর্যাদাশীল ব্যক্তি। چه گناه কি অপরাধ। ألا حرف تنبیه হুঁশিয়ার. সাবধান। بخت بر گشته দুর্ভাগা, বদ নসীব। قفا পশ্চাদভাগ, পিছন।

*শিক্ষা/উপদেশ ঃ * পার্থিব সম্পদের জন্য অস্থির হওয়া ঠিক নয়। কারণ মানুষের রিযিক মানুষের চেয়ে রিযিক মানুষকে বেশী তালাশ করে। তদরুপ মৃত্যুর ভয়েও পলায়ন উচিত নয়। নির্ধারিত সময়ে মৃত্যু আসবেই। সুতরাং সবাইকে মৃত্যুর জন্য প্রস্তুত থাকা উচিত।*

*** হিংসা অতি ক্ষতিকর স্বভাব। সুতরাং এর থেকে বিরত থাকা ও মানুষের কল্যাণ কামনা করা উচিত। হিংসা মানুষকে ধ্বংস করে।*

**حکمت** : تلمیذ بے ارادت عاشق بے زرست و رونده بے معرفت مرغ بے پر و عالم بے عمل درخت بے بر و زاہد بے علم خانہ بے در۔ مراد از نزول قرآن تحصیل سیرت خوب ست نہ ترتیل سورت مکتوب۔ عامی متعبد پیاده رفتہ است و عالم متہاون سوار خفتہ۔ عاصی کہ دست بردارد بہ از عابد کہ در سر دارد۔

| | |
|---|---|
| سرہنگ لطیف خوئے دلدار | بہتر ز فقیہ مردم آزار |

**قول** : یکے را گفتند عالم بے عمل بچہ ماند گفت بزنبور بے عسل۔ بیت۔

| | |
|---|---|
| زنبور درشت بے مروت را گوی | باری چو عسل نمی دہی نیش مزن |

হিকমত (৭৫) ঃ পড়ার অনাগ্রহী ছাত্র অর্থহীন প্রেমিকের ন্যায়। (অর্থহীন প্রেমিক যেরূপ প্রেমিকার সান্নিদ্ধ লাভ হতে বঞ্চিত থাকে তদরূপ সেও ইলম হতে বঞ্চিত থাকে।) মা'রিফাত বিহীন দরবেশ পাখা বিহীন পাখীর ন্যায়। আমল বিহীন আলেম ফলশুন্য বৃক্ষের ন্যায়। জ্ঞানহীন সাধক দরজাশূন্য গৃহের ন্যায়। কুরআন নাজিলের উদ্দেশ্য তদানুযায়ী আমল করে উত্তম চরিত্র গঠন করা। (কেবল) লিখিত সূরাগুলি পাঠ করার জন্যে নয়। অজ্ঞ আবিদ পদাতিকের ন্যায়। অলস আলিম ঘুমন্ত আরোহীর ন্যায়। আল্লাহর নিকট প্রার্থনাকারী পাপী-অপরাধী অহংকারী আবেদের চেয়ে উত্তম।

পংক্তি ঃ উত্তম চরিত্র ও পবিত্র মনের অধিকারী কোতওয়াল + কষ্টদায়ক আলেম হতে উত্তম।*

বাণী (৭৬) ঃ মানুষে জনৈক (জ্ঞানী) ব্যক্তিকে জিজ্ঞেস করল-আমল বিহীন আলেম কার ন্যায়? তিনি বললেন– মধুহীন মক্ষীকার ন্যায়। (কেননা তার দ্বারা) কেউ উপকার লাভ করেনা বরং কষ্ট পায়।

পংক্তি ঃ অভদ্র বদমেজায মধু মক্ষীকাকে বল + যদি তুমি মধু না-ই দাও তবে হুল ফুটাইও না। (কামড় দিওনা।) **

---

তাহকীক ঃ بے زر অর্থ হীন। بر ফল। زاهد সাধক, ধর্মনিষ্ঠ। سیرت خوب উত্তম চরিত্র। ترتیل সহীশুদ্ধ তেলাওয়াত। عامی অজ্ঞ, মূর্খ। متعبّد ইবাদতকারী। پیاده পদাতিক। متهاون অলস। اسم مفعول - واحد مذکر - باب تفاعل। خفته শায়িত। در سر دارد মাথার মধ্যে রাখে, এস্থলে অহংকার করে। سرهنگ অফিসার, কোতোয়াল। لطیف خوی পবিত্র অভ্যাস। دلدار হৃদয়বান। زنبور মধু মক্ষীকা। درشت কঠিন। এস্থলে-বদ মেজাজ। نیش ছুরি ইত্যাদি হাতিয়ারের তীক্ষ্ণ অগ্রভাগ।

*শিক্ষা/উপদেশ ঃ** যথা সম্ভব অন্যের উপকার করা উচিত, আর তা না করতে পারলে কমপক্ষে অপকার করা থেকে বিরত থাকা চাই।*

** মানুষের নিকট সম্মানিত ও ভাল হওয়ার উদ্দেশ্যে কাজ করা ঠিক নয়, বরং আল্লাহর নিকট যে ভাল সেই প্রকৃত ভাল; সুতরাং সে ব্যাপারে সবাইকে সচেষ্ট হওয়া উচিত।*

قول: مرد بے مروّت زن ست و عابد با طمع راہزن۔ قطعہ:

اے بناموس جامہ کردہ سپید ‖ بہر پندار خلق و نامہ سیاہ
دست کوتاہ باید از دنیا ‖ آستیں چہ دراز و چہ کوتاہ

حکمت: دو کس را حسرت از دل نرود و پائے تغابن از گل بر نیاید تاجر کشتی شکستہ و وارث با قلندراں نشستہ۔ قطعہ۔

پیش درویشاں بود خونت مباح ‖ گر نباشد در میاں مالت سبیل
یا مرو با یارِ ازرق پیرہن ‖ یا بکش بر خان و ماں انگشتِ نیل

**বাণী (৭৭) ঃ** মানবতাহীন পুরুষ মহিলা তুল্য। লোভী আবেদ ডাকাত তুল্য।

**পংক্তি ঃ** হে-মানুষ, সম্মান ও মানুষের সুধারণা অর্জনের জন্য স্বচ্ছ কাপড় পরিধান করেছ। ✛ তোমার আমল নামা তো অন্ধকারাচ্ছন্ন।

✪ দুনিয়া হতে হাত গুটিয়ে নাও ✛ জামার হাতা ছোট হোক বা বড় হোক তাতে কি আসে যায় (উভয়টি বরাবর) ?*

**হিকমত (৭৮) ঃ** দুই ব্যক্তির অন্তর থেকে কখনো আফসোস দুর হয়না, অনুতাপের পা কাদা হতে বের হয়না। (অর্থাৎ দুঃখ কষ্ট হতে কখনো সে মুক্তি পায়না। এক) ঐ ব্যবসায়ী যার (মালভর্তি) নৌকা ডুবে যায়/ (দুই) বে-শরা ফকীরদের সাথে উঠাবসাকারী ওয়ারিস। (কেননা এ জাতীয় ভবঘুরে ফকীরদের সাথে মিশলে আমল নষ্ট হওয়ার সাথে সাথে মাল সম্পদ ও বিনষ্ট হয়।)

**পংক্তি ঃ** ফকীরদের নিকট তোমার রক্তপাত জায়েয ✛ যতক্ষণ না তুমি তোমার মাল ফকীরী পথে ব্যয় কর।

✪ হয়ত তুমি নীল জামা পরিধান কারীদের নিকট যেয়োনা। ✛ নতুবা (গেলে) নিজ ঘরবাড়ী ও আসবাব-পত্রের ধ্বংসের জন্য তৈরী হয়ে যাও।

---

**তাহকীক ঃ** بے مروت মনুষ্যত্বহীন। راہزن ডাকাত। بناموس সম্মানের জন্যে। پندار خلق মাখলুককে সুধারণা অর্জন। حسرت দুঃখ, অনুতাপ। تغابن পরস্পর দুঃখিত হওয়া, ধোকা পড়া, রূপক অর্থে দুঃখ। گل কাদা। وارث উত্তরাধিকারী। قلندرار -قلندر এর বহুঃ, পাগল, মাতাল, বেপরোয়া ফকীর, বেশরা দরবেশ। خونت তোমার খুন-হত্যা। مباح বৈধ। ازرق নীল। پیرهن বস্ত্র, কাপড়। بکش টানো। خان و مان ঘর, ঘরের আসবাব পত্র। انگشت نیل নীল আঙ্গুল এস্থলে ধ্বংস।

*শিক্ষা/উপদেশ ঃ * আল্লাহ পাকের দরবারে স্বীয় আমল মাকবুল এবং তার প্রিয় পাত্র হওয়ার জন্যে শর্ত হলো ইখলাস ও সততা পয়দা করা। লোক সমাজে সাধুতা প্রদর্শন করে গোপনে পাপে জড়িত থাকা মহা অন্যায়।*

| یا مکن با پیلبانان دوستی | یا بنا کن خانۂ در خورد پیل |
|---|---|

حکمت : خلعت سلطان اگرچہ عزیزست جامۂ خلقان خود ازاں بعزّت تر و خوان بزرگان اگرچہ لذیذ خردۂ انبان خویش ازاں بہ لذت تر۔ بیت

| سرکہ از دست رنج خویش و ترہ | بہتر از نان دہ خدائے و برہ |
|---|---|

حکمت : خلاف راہ صواب ست و عکس رائے اولوالالباب دارو بگمان خوردن و راہ نادیدہ بے کاروان رفتن امام مرشد محمد غزالی را رحمۃ اللہ علیہ پرسیدند کہ چگونہ رسیدی بدین منزلت در علوم گفت بدانکہ ہرچہ ندانستم از پرسیدن آں ننگ نداشتم۔ قطعہ۔

✪ হয়ত বা তুমি হস্তী চালকের সাথে বন্ধুত্ব করো না। ✢ নতুবা করলে স্বীয় ঘর হাতীর পায়ের পরিমাণ (প্রশস্ত) বানাও। *

**হিকমত (৭৯)** ঃ বাদ্‌শাহর উপহার প্রদত্ব পোষাক যদিও সম্মান জনক তবে নিজের পুরান পোষাক অধিক সম্মানিত। ধনীদের দস্তরখান (এরখানা) সু-স্বাদু. তবে নিজের ছেড়া থলির শুকনো রুটি অধিক স্বাদের।

পংক্তি ঃ নিজ কষ্টের হাতে অর্জিত সিরকা (জুস) ও শাক-সবজী ✢ গ্রাম কর্তার প্রদত্ব বকরীর গোশ্‌ত ও রুটির চেয়ে উত্তম। **

**হিকমত (৮০)** ঃ বিশেষ গুণাগুণ না জেনে অনুমান করে ঔষধ সেবন করাএবং অচেনা রাস্তায় সাথী (কাফেলা) ছাড়া পথ চলা জ্ঞানীজনদের মত ও সঠিক পথের পরিপন্থী। ইমাম গাজ্জালী (রহঃ) কে মানুষে জিজ্ঞেস করেছিল যে, আপনি ইল্‌মের এ মর্যাদায় কি ভাবে পৌছিলেন? অর্থাৎ এতো অগাধ ইল্‌ম আপনি কি ভাবে অর্জন করালেন? তিনি বললেন. এ ভাবে যে, আমি যা না জানি তা (কাউকে) জিজ্ঞেস করতে লজ্জা বোধ করতাম না।

---

**তাহকীক** ঃ **پیلبانان** হাতী চালক। **خورد پیل** হাতীর পা। **خلعت** উপঢৌকন. বড়দের প্রদত্ব পোষাক। **خلقان** পুরান। **عزت تر** অধিক সম্মানিত। **خردہ** খণ্ড। **انبان** চামড়ার থলি। **لذت تر** অধিক সুস্বাদু। **دست رنج** পরিশ্রমের হাত। **ترہ** শাক-সবজি। **برہ** বকরীর বাচ্চা। **عکس** বিপরীত। **اولوالالباب** জ্ঞানীগণ। **دارو** ঔষধ। **نادیدہ** না দেখা, অচেনা। **کاروان** দল। **ننگ** লজ্জা।

---

*শিক্ষা/উপদেশ ঃ * নিজেকে সর্বদা দুষ্ট ও বেশরা' মানুষের সংস্পর্শ হতে দুরে রাখা উচিত, কারণ এতে দুনিয়া ও আখেরাত উভয়ই ধ্বংস হয়। নেক্‌কার পরহেযগার ও জ্ঞানীজনদের সংস্পর্শ অবলম্বন করলে উভয় জগতের উন্নতি ও সফলতা অর্জিত হয়।*

*** নিজ হাতে উপার্জিত অর্থ ও খাদ্য সর্বাধিক সম্মানের বস্তু। অন্যের প্রদত্ব বা কারো নিকট হতে চাওয়া বস্তু যতই মূল্যবান ও উন্নত মানের হোক না কেন তাতে সম্মান নেই।*

| | |
|---|---|
| امید عافیت آنگه بود موافق عقل | که نبض را بطبیعت شناس بنمائی |
| بپرس هر چه ندانی که ذل پرسیدن | دلیل راه تو باشد بعزّ و دانائی |

**حکمت** : هر چه دانی که هر آینه معلوم تو خواهد شد بپرسیدن آن تعجیل مکن که هیبت سلطنت را زیان دارد

| | |
|---|---|
| چو لقمان دید کاندر دست داؤد | همی آهن بمعجز موم گردد |
| نپرسیدش چه می سازی که دانست | که بے پرسیدنش معلوم گردد |

পংক্তি ঃ ঐ সময় সুস্থতার আশা করা বিবেক অনুযায়ী হবে ✢ যখন তুমি বিজ্ঞ চিকিৎসক কে নাড়ী (শরীর) দেখাবে।

✪ যা তুমি না জান তা জিজ্ঞেস কর, ✢ জিজ্ঞেস করার বে-ইজ্জতী তোমাকে বিজ্ঞ ও সম্মানিত হবার রাস্তা দেখাবে। *

**হিকমত (৮১)** ঃ যে ব্যাপারে জান যে তা (জিজ্ঞেস করা ছাড়াই) অবশ্যই জানতে পারবে সে বিষয়ে তড়িঘড়ি প্রশ্ন করা ঠিক নয়। কেননা এতে বাদশাহের (বড়দের) গাম্ভীর্যের হানী ঘটে।

পংক্তি ঃ লোকমান (আঃ) যখন দেখলেন যে দাউদ (আঃ) এর হাতে লোহা মু'জেযার দ্বারা মোম হয়ে যায়, ✢ তিনি তখন তাকে তা জিজ্ঞেস করেননি যে, আপনি কি ভাবে তৈরী করেন? কেননা তিনি জানতেন, জিজ্ঞেস ছাড়াও তা জানতে পারবেন।

---

**তাহকীক** ঃ عافیت সুস্থতা। نبض নাড়ী। طبیعت شناس এস্থলে বিজ্ঞ ডাক্তার, জ্ঞাত। واحد - اسم فاعل سماعی - شناختن : م - بنمائی - باء - زائده তুমি দেখাবে। امر - واحد حاضر - مضارع - م نمودن । بپرس জিজ্ঞাসা কর। واحد حاضر - امر । ذل বেইজ্জতী। دانائی বুদ্ধিমত্তা। تعجیل তড়িঘড়ি, তাড়াতাড়ি। پرسیدن - م । باء - زائده । زیان ক্ষতি। آهن লোহা। می سازی তৈরী করেন। حال - واحد حاضر - سازیدن - ساختن - م ।

.........................................................................................

*শিক্ষা/উপদেশ ঃ * একঃ অজানা বিষয়কে জানার জন্য জিজ্ঞেস করতে লজ্জাবোধ করা উচিত নয়। দুইঃ প্রশ্ন করা শিক্ষার্থী তথা জ্ঞান পিপাসুদের বিশেষ গুণ। প্রশ্নই সাধারণ ছাত্রকে অসাধারণে পরিণত করে। তিনঃ অনুমান বা ধারণার উপর কোন কাজ করা ঠিক নয়।*

**قول** : ہرکہ با بدان نشیند اگرچہ طبیعت ایشان نگیرد لیکن بطریق ایشان متہم گردد چنانکہ اگر شخصے بخرابات رود بنماز کردن منسوب گردد بخمر خوردن۔

| | قطعہ | |
|---|---|---|
| رقم بر خود بنادانی کشیدی | | کہ نادان را بصحبت برگزیدی |
| طلب کردم ز دانایان یکے پند | | مرا گفتند با نادان مپیوند |
| کہ گر دانائے دہری خر بباشی | | وگر نادانی ابلہ تر بباشی |

**حکمت** : حلم شتر چنانکہ معلوم ست اگر طفلے مہارش گیرد و صد فرسنگ برد گردن از متابعتش نپیچد اما اگر درۂ ہولناک پیش آید کہ موجب ہلاک باشد و طفل آنجا بنادانی

**বানী (৮২) ঃ** যে ব্যক্তি খারাপ লোকদের সাথে উঠাবসা করে যদি ও সে ওদের স্বভাব অবলম্বন না করে তথাপি সে তাদের চালচলনে দোষী সাব্যস্ত হবে। অর্থাৎ মানুষ তাকে ও তাদের ন্যায় দুষ্ট প্রকৃতির ধারণা করবে। যেমন কোন ব্যক্তি যদি মদের দোকানে নামাজের উদ্দেশ্যে গমন করে মানুষে (তার গমনকে) মদপান করার প্রতি সম্বন্ধ করবে। অর্থাৎ লোকেরা তাকে শরাবী বলে কুৎসা রটনা করবে।

**পংক্তি ঃ** নিশ্চয়ই তুমি নিজের উপর বোকামীর অপবাদে টেনে এনেছে। ✢ (কেননা তুমি) বোকাদের (মূর্খের) সংঙ্গ অবলম্বন করেছ। ✪ আমি জ্ঞানীজনদের নিকট একটি উপদেশ কামনা করেছিলাম। ✢ তারা আমাকে মূর্খদের সাথে না মিশার জন্যে বললেন (উপদেশ দিলেন)। ✪ (কেননা যদি তুমি তাদের সাথে মিশ) যদি তুমি যুগশ্রেষ্ঠ জ্ঞানী হও তাহলে ও (বুদ্ধিমান) গাধায় পরিণত হবে। ✢ আর যদি মূর্খ হও তাহলে আরো নির্বোধ হয়ে যাবে। *

**হিকমত (৮৩) ঃ** উটের অসাধারণ ধৈর্য ও আনুগত্য সবার জানা আছে। কোন বালক যদি তার লাগাম ধরে এবং দুইশ ক্রোশ (দীর্ঘপথ) টেনে নিয়ে যায় তথাপি তার আনুগত্য হতে ঘাড় ফিরায়না। তবে যদি কোন বিপদ জনক রাস্তা সামনে আসে যা ধ্বংসের কারণ হতে পারে এবং ছেলেটি অজ্ঞতা বশতঃ তাকে সে দিকে নিতে চায়

---

**তাহকীক ঃ** طبیعت স্বভাব। ایشان তাদের। مُتَّہَم অপবাদ আরোপিত, দোষী সাব্যস্ত। بہ خمرخوردنی মদপানের প্রতি। رقم দোষ, দাগ। برگزیدی অবলম্বন করেছ। طلب জিজ্ঞাসা, কামনা। دانائے دہری যুগশ্রেষ্ঠ জ্ঞানী। ابلہ تر অধিক বোকা, আহ্‌মক। حلم ধৈর্য, সহ্য। مُہارش উহার নাকের রশি, লাগাম। ক্রোশ তিন মাইল পরিমান রাস্তা। ازمتابعت তার আনুগত্য থেকে। درہ গিরিপথ। ہولناک ভয়ানক।

*শিক্ষা/উপদেশ ঃ * দুষ্ট মানুষের সাথে চলা ফেরা করা আদৌ উচিত নয়। এতে নিজে সৎ হলেও মানুষে তা বিশ্বাস করবেনা।*

خواهد رفتن زمام از کفش و گسلاند و دیگر مطاوعت نکند که هنگام درشتی ملاطفت مذموم است و گویند بملاطفت دوست نگردد بلکه طمع دشمنی زیادت کند۔

| | |
|---|---|
| کسی که لطف کند با تو خاک پیش باش | وگر خلاف کند در دو چشمش آگن خاک |
| سخن بلطف و کرم با درشت خوی مگوی | که زنگ خورده نگردد مگر بسوهان پاک |

**پند** ، از لوازم صحبت یکی آنست که با خانه پردازی تا با خانه خدای در سازی

| | |
|---|---|
| حکایت بر مزاج مستمع گو | اگر دانی که دارد با تو میلے |
| هر آن عاقل که با مجنون نشیند | نشاید کردنش جز ذکر لیلے |

তখন লাগাম তার হাত হতে ছিনিয়ে নেয়। তখন আর তার আনুগত্য করেনা। কেননা কঠোরতার স্থলে নম্রতা দেখানো অন্যায়। বুদ্ধিজীবীগণ বলেন- শত্রু নম্রতার দ্বারা দোস্ত হয়না বরং আরো অধিক শত্রুতার লোভ করে। (শত্রুতার মাত্রা বাড়িয়ে দেয়।)

পংক্তি ঃ যে তোমার সাথে বিনম্র ব্যবহার করে তুমি তার পায়ের মাটি হয়ে যাও। + আর যদি বিরোধিতা করে তাহলে চক্ষুদ্বয়ে মাটি ভরে দাও (নিক্ষেপ কর)।

✪ বদমেজায মানুষের সাথে বিনম্র ও দয়াদ্র আচরণ করোনা। + কেননা মরিচা পড়া লোহা রেত দ্বারাই পরিষ্কার হয়। (সুতরাং তার সাথে কঠোর ব্যবহারই উপযোগী)।

**পান্দ ঃ** সংশ্রব তথা সামাজিকতার জন্যে অবশ্যপালনীয় বিষয়াদির মধ্যে একটা এই যে কারো (বাড়ীতে গেলে তার) ঘরের সাথে মশগুল হবেনা (অর্থাৎ কারো ঘরে গিয়ে তার ঘরের দেয়াল, নকশ্‌, কারুকার্য্য ইত্যাদির প্রতি নযর করবেনা)। তা হলে ঘরের মালিকের সাথে মিশতে পারবে।

**পংক্তি ঃ** শ্রবণকারীর মেজায অনুযায়ী কথা বল, + যদি বুঝ যে সে তোমার প্রতি

আকৃষ্ট ✪ যে জ্ঞানী মজনূর সাথে বসে, + তার সাথে লাইলীর আলোচনা ব্যতীত অন্য কথা বলা উচিত নয়। **

---

**তাহকীক ঃ** کفش তার হাত। مطاوعت আনুগত্য। هنگام সময়। ملاطفت নম্রতা কোমলতা। مذموم দোষনীয়। طمع লোভ। آگن পূর্ণ কর। درشت خور বদ মেজাজ। زنگ মরিচা। سوهان রেত। باخانه خدای মূলতঃ ছিল خانه خدای ঘরের মালিক।

*শিক্ষা-উপদেশ ঃ * ধৈর্য্য ও সহনশীলতা উত্তম গুণ। তবে অহংকারী দুরাচারী ও রূঢ় স্বভাবের মানুষের সাথে নম্রতা প্রদর্শন করা অন্যায়। কেননা তার দ্বারা এর মূল্যায়ন অসম্ভব। সুতরাং এ প্রকৃতির মানুষের সাথে কঠোর আচরণ করাই উচিত বরং এটাইসঙ্গত।*

*** মানুষের সাথে মিশতে হলে স্থান-কাল-পাত্র বুঝে কথা বলা বাঞ্ছনীয়। নতুবা উপকারের তুলনায় অপকারের সম্ভবনা-ই বেশী।*

**حکمت** : ہرکہ در پیش سخن دیگراں افتد تا مایۂ فضلش بدانند پایۂ جہلش شناسند۔

| | | |
|---|---|---|
| ندہد مرد ہوشمند جواب | قطعہ | مگر آنگہ کزو سوال کنند |
| گرچہ برحق بود فراخ سخن | | حمل دعویش بر محال کنند |

**حکمت ۸۵** : ریشے درون جامہ داشتم وشیخ رحمۃ اللہ علیہ ہر روز پرسیدے کہ چون ست و نپرسیدے کہ کجاست دانستم کہ ازاں احتراز می کند کہ ذکر ہمہ عضوے روا نباشد و خردمنداں گفتہ اند ہرکہ سخن نسنجد از جواب برنجد۔

**হিকমত (৮৪) :** যে ব্যক্তি নিজের মর্যাদা-যোগ্যতা জাহির করার উদ্দেশ্য অন্যাদের কথায় দখল দেয় মানুষে তার অজ্ঞতার স্তর বুঝে ফেলে।

**পংক্তি :** জ্ঞানী মানুষ উপযাচক হয়ে কোন কথার উত্তর দেননা। + তবে মানুষে যখন তাকে জিজ্ঞেস করে (তখন উত্তর দেন)।

✪ তথা অধিক বাক্য ব্যয়কারীর কথা যদি সঠিকও হয় + তথাপি মানুষে তার কথা ও দাবীকে মনগড়া ও অসম্ভব প্রতিপন্ন করে।*

হিকমত (৮৫) : (হযরত শেখ সা'দী (রহঃ) বলেন) আমার জামার নীচে একটা জখম/ক্ষত ছিল, আমার শায়েখ হযরত শিহাবুদ্দীন সহরাওয়ার্দী (রহঃ) প্রত্যেক দিন জিজ্ঞেস করতেন (যখমের)কি রূপ অবস্থা?কিন্তু এ কথা জিজ্ঞেসা করতেননা যে (যখম) কোথায়? (এরদ্বারা) আমি বুঝলাম যে, তিনি জায়গার জিজ্ঞেস হতে এজন্য বিরত রয়েছেন যে,সমস্ত অঙ্গের কথা জিজ্ঞেস করা উচিত নয়। জ্ঞানীগণ বলেন- যে ব্যক্তি ওজন করে কথা বলে না (অর্থাৎ চিন্তা-ভাবনা না করে কথা বলে) অনেক ক্ষেত্রে সে উত্তর দ্বারা কষ্ট পায়।

---

**তাহকীক :** **سخن دیگراں افتد** অন্যাদের কথায় দখল দেয়। **فضلش** তার যোগ্যতা। **فراخ سخن** অধিক বাক্য ব্যয়কারী। **حمل** বহন করা, সাব্যস্ত বা প্রতিপন্ন করা। **محال** অসম্ভব। **ریشے** একটি যখম, ক্ষত। **درون** ভিতর। **احتراز** বিরত,পরিহার। **روا** জায়েয, বৈধ। **نسنجد** ওজন করেনা। **واحد غائب - مضارع منفی - سنجیدن - م**।

*শিক্ষা/উপদেশ :* * *অযথা অতিরিক্ত কথা বলার দ্বারা মানুষের ভাব- গাম্ভীর্য ও মর্যাদা বিনষ্ট হয়, এটা মূলতঃ বোকা ও মূর্খ মানুষের স্বভাব। সুতরাং এ থেকে বিরত থাকা জরুরী [illegible] পরিচয় অতএব, অযথা কথা বলে নিজেকে [illegible]*

تا نیک ندانی که سخن عین صوابست | باید که بگفتن دهن از هم نگشائی
گر راست سخن گوئی و در بند بمانی | به زانکه دروغت دهد از بند رهائی

حکمت . دروغ گفتن بضربت لازم ماند که اگر نیز جراحت درست شود نشان بماند چنانکه برادران یوسف علیه السلام بدروغی که موسوم شدند بر راست گفتن ایشان اعتماد نماند قال بل سولت لکم انفسکم

یکی را که عادت بود راستی | خطائی رود در گذارند ازو
وگر نامور شد بنا راستی | دگر راست باور ندارند ازو

**পংক্তি ঃ** যতক্ষণ পর্যন্ত তুমি কথাটি সঠিক কিনা তা ভালো ভাবে না জান ✢ ততক্ষণ কথা বলার জন্যে তোমার মুখ খোলা সমীচীন নয়। (অর্থাৎ কথা না বলাই তোমার জন্য উত্তম) ✪ যদি সত্য কথা বল এবং এর দ্বারা) বন্দী হয়ে যাও, (অর্থাৎ সত্য বলার দ্বারা যদি মসিবতও আসে তথাপি এটা) ✢ তা ঐ মিথ্যা বলা থেকে উত্তম যা বন্দী থেকে মুক্তি দেয়। *

**হিকমত (৮৬) ঃ** মিথ্যা কথা ক্ষতের দাগের মতো। শুকিয়ে যাওয়ার পরও তার চিহ্ন অবশিষ্ট থেকে যায়। তুমি কি দেখনি? যে, ইউসূফ (আঃ) এর (ভ্রাতাগণ যখন মিথ্যার দ্বারা প্রসিদ্ধ হয়েগিয়েছিল (অর্থাৎ মিথ্যুক প্রমাণিত হলো)তখন তাদের সত্য কথার উপর ও আস্থা থাকেনি। (যেমন কুরআনে বর্ণিত হয়েছে- হযরত ইয়াকুব (আঃ) তাঁর পুত্রগণ কে বলেছিলেন) "বরং তোমরা নিজেদের মনগড়া কথা বলছ" (ইউসূফ (আঃ) যখন মিসরে তার ভাই বিন-ইয়ামিন কে রেখেদিয়ে ছিলেন, তখন তার নিকট এটা ব্যক্ত করলে তিনি একথা বলেছিলেন)।

**পংক্তি ঃ** সত্য কথা বলা যার অভ্যাসে পরিণত হয়ে যায়, ✢ কদাচিৎ তার ভুল হলেও মানুষ তা ক্ষমা করে দেয়। ✪ পক্ষান্তরে যদি মিথ্যায় প্রসিদ্ধ হয়ে যায় ✢ তখন তার সত্য বলার পর ও মানুষ তা বিশ্বাস করেনা। (অর্থাৎ সত্যবাদী বা মিথ্যাবাদী যে ভাবেই প্রসিদ্ধ হয় মানুষ তাকে সে ভাবেই মূল্যায়ন করে)।**

---

**তাহকীক ঃ** عین صواب সম্পূর্ণ সঠিক, নির্ভূল। راست সত্য। زانکه মূলে ছিল। ازآنکه উহা হতে যে, دروغت তোমার মিথ্যা। ضربت আঘাত, যখম। موسوم شدند নাম রাখা হয়েছে, এ স্থলে প্রসিদ্ধি লাভ করেছে। سوّلت বানিয়েছে, তৈরী করেছে। راستی সততা। نامور প্রসিদ্ধ। باورندارد বিশ্বাস করবেনা।

*শিক্ষা-উপদেশ ঃ * কাউকে এমন বিষয়ে প্রশ্ন করা ঠিক নয় যার উত্তর প্রদান তার জন্য লজ্জা জনক হয়। দুইঃ সঠিক ভাবে না জেনে ধারণাবশতঃ বা শোনার উপর ভিত্তি করে কোন কথা বলা উচিত নয়। ** মিথ্যা কথা বললে তার আছর ও প্রভাব দীর্ঘদিন বাকী থেকে যায়। মানুষ স্বভাবত তার কথা শুনতে চায়না। মিথ্যুক আল্লাহ ও মাখলুকের নিকট ঘৃণিত। সুতরাং এটা অবশ্যই ত্যাগ করা উচিত।*

حکمت : اجلّ کائنات از روئے ظاہر آدمی ست و اذلّ موجودات سگ و باتفاق خرومنداں سگ حق شناس بہ از آدمی ناسپاس۔

| | قطعہ | |
|---|---|---|
| سگے را لقمۂ ہرگز فراموش | | نگردد ور زنی صد نوبتش سنگ |
| وگر عمرے نوازی سفلۂ را | | بکمتر چیزے آید با تو در جنگ |

حکمت : از نفس پرور ہنر پروری نیاید و بے ہنر سروری را نشاید۔

**হিকমত (৮৭) ঃ** বাহ্য দৃষ্টিতে সমস্ত মাখলুকাতের মধ্যে মানুষই শ্রেষ্ঠ এবং সবচেয়ে নিকৃষ্ট প্রাণী হলো কুকুর। কিন্তু জ্ঞানীদের ঐক্য মত এই যে, অকৃতজ্ঞ মানুষ অপেক্ষা কৃতজ্ঞ কুকুর উত্তম।

**পংক্তি ঃ** কুকুরের এক লোকমা (আহার) কখনো ভুল হয়না (এক লোকমা আহার কোথাও পেলে তার কৃতজ্ঞতা প্রকাশ ও পাহারাদারী করে।) + যদিও তুমি তাকে শতবার পাথর নিক্ষেপ কর (আবার সে ঘুরে ফিরে সেখানে আসে )।

✪ পক্ষান্তরে যদি তুমি কোন ইতর মানুষকে সারা জীবন প্রতিপালন কর + (তোমার) সামান্য কথায় সে যুদ্ধের জন্য প্রস্তুত হয়ে যাবে। (তোমার দয়া ও অনুগ্রহের দীর্ঘ মেহনত সে ভুলে যাবে।) *

**হিকমত (৮৮) ঃ** যে ব্যক্তি রিপুর অনুগত। (আরাম প্রিয়) তার থেকে জ্ঞানীর (উন্নত গুনাবলীর) আচরণ প্রকাশ পায়না। + আর জ্ঞান বুদ্ধিহীন মানুষ নেতৃত্বের উপযুক্ত নয়।

---

**তাহকীক ঃ** اجلّ অতি মহৎ, অতি উত্তম। کائنات মাখলুকাত, সৃষ্ট। از روئے ظاہر বাহ্যিক দৃষ্টিতে। اذل নিকৃষ্টতর। حق شناس সত্য উপলব্ধিকারী ব্যক্তি, কৃতজ্ঞ। واحد - اسم فاعل سماعی । ناسپاس অকৃতজ্ঞ। فراموش ভুল। صد نوبتش শত বার তাকে। نوازی সম্মান করবে, প্রতিপালন করবে। واحد حاضر - مضارع - نوازیدن - نواختن - م । سفله ইতর, নরাধম, আহমক। جنگ যুদ্ধ।

*শিক্ষা/উপদেশ ঃ * একঃ মানুষের শ্রেষ্টত্ব ও মর্যাদা নির্ভর করে তার আলাপ ও আচার ব্যবহারের উপর। সুতরাং সদা উত্তম ব্যবহার করা উচিত। তবে ক্ষেত্র বিশেষ রূঢ় ও কঠোর ব্যবহারের ও প্রয়োজন। যদি তথা নরম ব্যবহার কাজে না আসে। দুইঃ কারো দ্বারা উপকৃত হলে তার কৃতজ্ঞতা প্রকাশ করা উচিত।*

| | |
|---|---|
| مکن رحم بر مرد بسیار خوار | که بسیار خوار است بسیار خوار |
| چو گاؤ ار همی بایدت فربهی | چو خر تن بجور کسان در دهی |

حکمت ۸۹، در انجیل آمده است که اے فرزند آدم اگر توانگری دہمت مشتغل شوی بمال از من واگر درویش کنمت تنگدل نشینی پس حلاوت ذکر من کجا دریابی وبعبادت من کے شتابی۔

**পংক্তি ঃ** অধিক ভক্ষণকারী (পেটুক)-এর উপর দয়া করো না। + কেননা অধিক ভক্ষণকারী অধিক লাঞ্ছিত হয়ে থাকে।

✪ যদি তুমি গরুর ন্যায় মোটা হতে চাও + তাহলে গাধার ন্যায় মানুষের যুলম অত্যাচার সহ্য কর।*

**হিকমত (৮৯) ঃ** ইন্‌জিল শরীফে উল্লেখ আছে – (আল্লাহ পাক ইরশাদ করেন) হে আদমের সন্তানগণ! যদি আমি তোমাকে ধন-সম্পদ দান করি তখন তুমি আমাকে মালের মোহে (ভুলে যাবে) বিমুখতা প্রদর্শন করবে। পক্ষান্তরে যদি আমি তোমাকে দরিদ্র করি তখন তুমি মনক্ষুন্ন হয়ে বসে পড়বে। (এ রূপই যখন তোমাদের অবস্থা) তখন আমার যিকিরের মজা (মিষ্টতা) কোথায় পাবে এবং আমার ইবাদতে (আনুগত্যে) কখন দৌড়বে? (মনোনিবেশ করবে অর্থাৎ পুরা সময় তুমি তোমার পার্থিব ধাঁধায় ব্যয় করবে আমার ইবাদতে কখন মগ্ন হবে?)

---

**তাহকীক ঃ بسیارخوار** অধিক ভক্ষণকারী, পেটুক, অধিক লাঞ্ছিত। گۆر বলদ গরু। **فربهی** মোটাত্ব। **جورکساں** মানুষের অত্যাচার। **در دهی** দাও। **در - زائده**। **انجیل** সুসংবাদ, হযরত ঈসা (আঃ) এর উপর অবতীর্ণ। **دهمت** তোমাকে দেই। **مشتغل** নিয়োজিত, লিপ্ত। **درویش** ফকীর, নিঃস্ব, অসহায়। **تنگ دل** কৃপণ, দরিদ্র। **نشینی** বসবে। **واحد حاضر - مضارع - نشستن** ۾। **حلاوت** মিষ্টতা। **دریابی** পাবে। **واحدحاضر - مضارع - دریافتن** ۾। **کئے** কোথায়। **شتابی** দৌড়বে, তড়িঘড়ি করবে। **واحد حاضر - مضارع - شتافتن** ۾ - **گه** কখনো।

*শিক্ষা-উপদেশ ঃ* * নফস মানুষের চরম শত্রু এবং শয়তানের [illegible] নফস মানুষকে ধ্বংসের অতল গহবরে নিক্ষেপ করে। হযরত ইউসুফ (আঃ) বলেছিলেন "[illegible] নফস কে [illegible] বলতে পারি না কেননা সে সদা অন্যায় কাজের প্রতি নির্দেশ করে" [illegible] আল্লাহ ও রাসূলের অনুগত হওয়া উচিত [illegible] ইবাদত

| | | |
|---|---|---|
| گاہ اندر تنگدستی خستہ وریش<br>ندانم کی بحق پردازی از خویش | ۸۹ | گاہ اندر نعمتے مغرور وغافل<br>چو در سرّا وضرّا حالت اینست |

حکمت ۹۰ : ارادت بیچوں یکے را از تخت شاہی فرود آرد ویکے را در شکم ماہی نکو دارد۔

| | | |
|---|---|---|
| ور خود بود اندر شکم حوت چو یونس | ۹۰ | وقت ست خوش آں را کہ بود ذکر تو مونس |

পংক্তি ঃ কখনো তুমি ধন দৌলতের চিন্তায় বিভোর (গর্বিত) ও অন্য চিন্তা-ফিকির হতে) উদাসীন। + আবার কখনো দরিদ্রতার জাতাকলে নিষ্পেষিত ও জর্জরিত।

✪ (অতএব) যখন তোমার সুখে দুঃখে এ অবস্থা (তখন) আমি বুঝতে পারছিনা + যে (বান্দা!) তুমি নিজের থেকে (এ কামনা বাসনা পরিত্যাগ করে) কখন হকের সন্ধানে ব্যাপৃত হবে। *

হিকমত (৯০) ঃ আল্লাহ পাক স্বীয় ইচ্ছায় কাউকে শাহী সিংহাসন হতে নামিয়ে দেন এবং কাউকে সুস্থ রাখেন মাছের পেটে। (অর্থাৎ ভালো মন্দ, সব তাঁরই পক্ষ থেকে হয়।)

পংক্তি ঃ তোমার যিকর যার অন্তরে প্রিয় (এবং যবানে জারী) তার সময়টা-ই উত্তম। + যদিও সে ইউনূস (আঃ) এর ন্যায় মাছের পেটে (আল্লাহর স্বরণে) থাকে। **

---

**তাহকীক ঃ مغرور** গর্বিত, অহংকারী। **خستہ** নিষ্পেষিত। **ریش** যখম, ক্ষত। **سرا** স্বচ্ছলতা। **ضرا** ক্ষতি, দারিদ্রতা। **پردازی** লিপ্তহবে। **مضارع - واحد حاضر - م - پرداختن** । **ارادت** ইচ্ছা, অভিপ্রায়। **بیچوں** অতুলনীয়। আল্লাহ তায়ালা উদ্দেশ্য। **فرود آرد** নীচে নামায়। **مضارع - واحد غائب - م فرود آوردن** । **شکم** পেট, উদর। **ماہی** মাছ। **نکو** ভালো। **مونس** সাথী, অন্তরঙ্গ বন্ধু।

---

***শিক্ষা-উপদেশ ঃ*** ** অতিধনাঢ্যতা ও বিলাসিতা এবং অতি দুঃখ-কষ্ট ও দারিদ্রতা উভয়ই মানুষ কে আল্লাহ পাকের স্মরণ হতে গাফেল বানায়। এ মধ্যমপন্থী অবস্থায় আল্লাহর ইবাদত বন্দেগীতে নিয়োজিত হওয়া সহজ সাধ্য। একেবারে দুনিয়াত্যাগী হওয়া আবার সদা দুনিয়ার ধাঁধাঁর পিছে ছোটাছুটি করা এ দুয়ের কোনটিই সমাচীন নয়।*

*** মানুষের সুখ-শান্তি, দুঃখ-কষ্ট, উন্নতি-অবনতি সবই আল্লাহ পাকের এখাতিয়ারাধীনে। সুতরাং সর্বাবস্থায় তার উপর সন্তুষ্ট থাকা উচিত। বস্তুত ঃ আল্লাহ পাকের যিকির ও ইবাদত বন্দেগীই মুমিন হৃদয়ের প্রশান্তির একমাত্র মাধ্যম। এর মধ্যেই আনন্দ ও তৃপ্তি লাভ হয়। বাকী সব অসার ও অশান্তির উপকরণ।*

حکمت ۹۱ : اگر تیغ قہر بر کشد نبی و ولی سر در کشند و اگر غمزۂ لطف بجنباند بدان را بنیکاں در رساند

| | |
|---|---|
| گر بمحشر خطاب قہر کند | انبیاء را چہ جائے معذرت است |
| پردہ از روئے لطف گو بردار | کاشقیاء را امید مغفرت است |

حکمت ۹۲ : ہر کہ بتادیب دنیا راہ صواب بر نگیرد بتعذیب عقبیٰ گرفتار آید ولنذیقنہم من العذاب الادنیٰ دون العذاب الاکبر۔

**হিকমত (৯১) ঃ** আল্লাহ যদি রাগের তলোয়ার উত্তোলন করেন তখন নবী, ওলীগণও মাথা নত করে নেন। আর যদি করুণার দৃষ্টি নিক্ষেপ করেন (দয়া করেন) তাহলে বহু পাপী তাপীদিগকেও নেককারদের স্তরে পৌছান। (অর্থাৎ তাদিগকে ক্ষমা করতঃ অলীগণের কাতারে স্থান দেন।

**পংক্তি ঃ** হাশরের দিনে যদি আল্লাহ তায়ালা গযবের (রোষের) সাথে সম্বোধন করেন ✢ তখন আম্বিয়ায়ে কেরামেরও আপত্তির সুযোগ থাকবেনা।

✪ তুমি দয়ার স্বরে বল (আরজ কর) যে (মাওলা!) তুমি তোমারও গোনাহগার বান্দার মধ্যকার) পর্দা উঠিয়ে নাও। ✢ কেননা পাপী, তাপীরাও তোমার মাগফিরাতের আশা পোষণ করে।*

**হিকমত (৯২) ঃ** দুনিয়ার আদব প্রশিক্ষণের (তথা দুঃখ-কষ্ট ভোগের) দ্বারা যে ব্যক্তি সত্য পথ অবলম্বন করেনা অবশ্যই সে পরকালের শাস্তিতে গ্রেফ্‌তার হবে। (আল্লাহ তায়ালা ইরশাদ করেন)"নিশ্চয়ই আমি তাহাদিগকে আখিরাতের কঠোর শাস্তির তুলনায় দুনিয়ায় সামান্য শাস্তির আস্বাদান করব।"

---

**তাহকীক ঃ** **تیغ** অসি, তলোয়ার। **قہر** রাগ, গযব। **برکشید** উত্তোলন করে। **غمزۂ لطف** করুণার দৃষ্টি। **بجباند** হেলায়-দুলায়। এস্থলে করেন। **مضارع - واحد غائب** ۔ م **برکشیدن** - **مضارع - واحد غائب** **سردرکشد** মাথা নীচু করে। ۔ م **جنبانیدن** **بہ محشر** হাশরের দিবস। **زائدہ - باء** ۔ **خطاب** সম্বোধন। **معذرت** ওজর, আপত্তি। **کاشقیارا** মূলতঃছিল **کہ اشقیارا** কেননা দুর্ভাগা-পাপীদের। **تادیب** আদব শিক্ষা দানকরা। **راہ صواب** সঠিক রাস্তা। **بتعذیب عقبیٰ** আখিরাতের শাস্তি দ্বারা। **لنذیقنہم** অবশ্যই আমি তাদেরকে আস্বাদান করাবো। চাখাবো।

*শিক্ষা-উপদেশ ঃ * আল্লাহ পাক একদিকে অতি কৃপাশীল। অপরদিকে অতি কঠোর। সুতরাং বান্দার অন্তরে আযাবের ভয় ও রহমতের আশা উভয়ই রাখা দরকার। নবীজী (সঃ) ফরমায়েছেন আশাও ভয় এ দুয়ের মাঝেই হল ঈমান।*

| | | |
|---|---|---|
| پند است خطاب مهتران آنگه بند | نظم | چون پند دهند نشنوی بند نهند |

پند ۸: نیک بختان بحکایت و امثال پیشینگان پند گیرند ازان پیش که پسینیان بواقعهٔ او مثل زنند و دزدان دست کوتاه نکنند تا دست شان کوتاه نکنند۔

| | | |
|---|---|---|
| نرود مرغ سوئے دانه فراز | قطعه | چون دگر مرغ بیند اندر بند |
| پند گیر از مصائب دگراں | | تا نگیرند دیگراں بتو پند |

পংক্তি ঃ বড়রা কঠোর সম্বোধনের স্থানে (প্রথমতঃ) নসীহত করেন। অতঃপর সাজা দেন। ✢ (তাতে কাজ না হলে পুনরায়) যখন তারা নসীহত করেন আর তুমি তা না শুন তখন বন্দীকরেন।(কঠোরতা অবলম্বন করেন।)*

পান্দ ঃ পূণ্যবান লোকেরা তাদের ঘটনাবলী ও দৃষ্টান্ত দ্বারা পরবর্তী গণের শিক্ষা গ্রহণের পূর্বে পূর্ববর্তীগণের ঘটনাবলী ও দৃষ্টান্ত সমহ দ্বারা নসীহত লাভ করেন। চোরেরা তাদের হাত কর্তনের পূর্বে নিজেদের হাত ছোট করেনা (অর্থাৎ চুরিবন্দ করেনা)।

পংক্তি ঃ কোন চতুর মোরগ তখন ছড়ানো খাদ্য দানার কাছে যায়না ✢ যখন সে অন্য মোরগকে বন্দী অবস্থা দেখে।

✪ (হে-মানব!) অন্যের মসীবত থেকে শিক্ষা গ্রহণ কর ✢ নতুবা অন্যরা ও তোমার থেকে নসীহত গ্রহণ করবেনা।**

---

**তাহকীক ঃ مهتراں - مهتر** এর বহুঃ, নেতৃবৃন্দ। **بند نهند** । বন্দী করবে। **نیکبختاں - نیك بخت** এর বহুঃ সৌভাগ্য শালীগণ-পূণ্যবান। **حکایت** কাহিনী, ইতিহাস। **امثال - مثل** এর বহুঃ ঘটনা, জীবনী অতীত বৃত্তান্ত। **پیشینگاں - پیشیں** এর বহুঃ পূর্ববর্তীগণ। **پسینیاں** পূর্বেকার লোকগণ **مثل زند** দৃষ্টান্ত পেশ করবে। **دزداں - دزد** - এর বহুঃ চোর। **فراز** উন্নত, প্রশস্ত, ছড়ানো, প্রভৃতি।

.....................................................................................

*শিক্ষা/উপদেশ ঃ * বড়রা যেরূপ অধীনস্থ অপরাধীকে হঠাৎ করে সাজা দেননা বরং তাকে সংশোধনের চেষ্টা করেন। তদরূপ মহান আল্লাহ পাক ও স্বীয় বান্দাগণকে ছোট খাট আযাবের মাধ্যমে জাহান্নামের অকল্পনীয় আজাব হতে বাঁচানোর জন্য সর্তক করেন। সুতরাং এর দ্বারা শিক্ষা নিয়ে নিজেদের আমল দুরস্ত করা উচিত।*

*** একঃ পূর্ববর্তী গণের ইতিহাস ও কাহিনী দ্বারা পরবর্তী গণের শিক্ষা গ্রহণ করা উচিত। এর দ্বারা আসন্ন বিপদাপদ হতে রক্ষা পাওয়া যায়। দুইঃ নিজেকে সর্বদা খারপ কাজ হতে বিরত রাখা উচিত। যাতে পরবর্তী বংশধর তার অনুকরণ করতঃ অন্যায়ে লিপ্ত না হয়।*

**حکمت:** آن راکه گوش ارادت گران آفریده اند چون کند که بشنود وآن راکه کمند سعادت می برد چه کند که نرود۔

| | |
|---|---|
| شب تاریک دوستان خدای | می تابد چو روز رخشنده |
| وین سعادت بزور بازو نیست | تا نه بخشد خدائے بخشنده |
| از تو بکه نالم که دگر داور نیست | وز دست تو هیچ دست بالاتر نیست |
| آن راکه تو رهبری کسے گم نکند | وان راکه تو گم کنی کسے رهبر نیست |

**হিকমত (৯৪) ঃ** (আল্লাহ তায়ালা) যার (হক কথা) শ্রবনের ইচ্ছার কানকে বধির করে দিয়েছেন। (অর্থাৎ যার অন্তরে হক গ্রহণের যোগ্যতা নেই) সে কি ভাবে (অন্যের নসীহত) শুনবে? আর যাকে সৌভাগ্যের জালে আবদ্ধ করেছেন, সে কিরূপে (তা অর্জনের জন্যে) না যেয়ে থাকবে? (অর্থাৎ যার ভাগ্যে সৌভাগ্য লেখা আছে সে তা অবশ্যই হাসিল করতে সক্ষম হবে)।

পংক্তি ঃ অন্ধকার রাত্রে আল্লাহর বন্ধুগণ + আলোকিত দিবসের ন্যায় চমকায়।

✪ এই সৌভাগ্য বাহুর বলে অর্জন হয়না + যতক্ষণ না দাতা আল্লাহ তায়ালা দান করেন (রিয়াযত মুজাহাদা, ইবাদত আল্লাহ পর্যন্ত পৌছার একমাত্র মাধ্যম তথাপিও যতক্ষণ পর্যন্ত আল্লাহ তায়ালা কাউকে সাহায্য না করেন ও তাওফীক না দেন ততক্ষণ পর্যন্ত বান্দা এক কদম ও সামনে অগ্রসর হতে পারেনা।

✪ (হে খোদা!) তুমি ছাড়া (অন্য কার) নিকট কাঁদব ? তুমি বিনে তো অন্য কোন ইলাহ্ নেই। + তোমার হাতের চেয়ে অন্য কারো হাত শক্তিশালী নেই।

✪ তুমি যাকে পথ দেখাও তাকে কেউ পথহারা করতে পারেনা। + আর যাকে তুমি পথহারা কর কেউ তাকে পথ দেখাতে পারেনা। *

---

**তাহকীক ঃ** گوش ارادت ইচ্ছার কান। এস্থলে অন্তর উদ্দেশ্য। گران বধির। تاریک অন্ধকার, রাত। می تابد চমকায়। درخشنده আলোকময়, উজ্জ্বল। واحد - اسم فاعل قیاسی - درخشیدن . بازو বাহু। بخشنده দাতা। نالم কাঁদব - واحد متکلم - مضارع - م نالیدن । داور - মূলতঃ دادور ছিল,ইন্‌সাফ কারী। بالاتر উচ্চ, এ স্থলে শক্তিশালী। آن راکه যাকে। رهبر পথ প্রদর্শক, পরিচালক।

*শিক্ষা-উপদেশ ঃ সমস্ত ক্ষমতা ও শক্তি আল্লাহ্ পাকের হাতে তিনি তার সামান্যতম কিছু শক্তি বা শক্তির ছায়া দান করেছেন মানুষকে। যার দ্বারা মানুষ নিজেকে ক্ষমতাবান মনে করে থাকে। এতটুকুও মানুষ স্বীয় ইচ্ছায় খাটাতে পারে না। তাই আল্লাহ্ পাকের দরবারে উক্ত শক্তি। ক্ষমতার সঠিক প্রয়োগ তথা নেককাজ করার জন্যে তাওফীক কামনা করা উচিত।*

حکمت ۹۵: گدائے نیک انجام به از بادشاہ نافرجام ۔

| غمے کز پیش شادمانی بری ‖ فرد ‖ به از شادئے کز پسش غم خوری |

حکمت ۹۶: زمین را از آسمان نثار است و آسمان را از زمین غبار کل اناء یترشح بما فیہ

| گرت خوئے من آمد ناسزاوار | نظم | تو خوئے نیک خویش از دست مگذار |

হিকমত (৯৫) ঃ শুভ পরিণাম বি‍‍‍শি‍ষ্ট ফকীর কু-পরিণাম বিশিষ্ট বাদশাহ হতে উত্তম। মৃত্যুর সময়ে যে ফকীরের ইমান নসীব হয় সে ঐ বাদশা হতে উত্তম যে বে-ঈমান অবস্থায় মৃত্যু বরণ করে।

পংক্তি ঃ যে দুঃখের পরে তোমার আনন্দ লাভ হবে + তা ঐ আনন্দ হতে উত্তম যার পরে তোমার দুঃখ ভোগ করতে হবে। অর্থাৎ খুশীর পারে দুঃখের চেয়ে দুঃখের পরে খুশী ভালো।

**হিকমত (৯৬) ঃ** যমীন আসমান হতে পায় (রহমতের) বৃষ্টি কিন্তু প্রতিদানে যমীন হতে আসমানে পায় ধূলা-বালু। (প্রবাদ আছে)" প্রত্যেক পাত্র তা-ই নিঃসৃত করে যা তার মধ্যে থাকে।" (এর বিপরীত আশা করা পাগলামী বৈ কিছুই নয়।)

**পংক্তি ঃ** আমার ব্যবহার যদি তোমার নিকট অনুপযোগী (খারাপ) মনে হয় + একারণে তুমি স্বীয় সৎস্বভাবকে পরিত্যাগ করোনা। (অর্থাৎ আমার দুর্ব্যবহারের উপর ভিত্তি করে তুমি দূর্ব্যবহার করো না।)

---

**তাহ্কীক ঃ** **گدا** ফকীর। **نیک** ভালো। **انجام** পরিণাম। **نافرجام** অশুভ পরিণাম। **شادمانی** আনন্দ-খুশী। **نثار** দান, উৎসর্গ, এ স্থলে-বৃষ্টি বর্ষণ। **غبار** ধূলা-বালী। **یترشح** নিঃসৃত হয়। **إناء** পাত্র। **ناسزاوار** অনুপযোগী, খারাপ। **مگذار** ছেড়না। **واحد نہی حاضر - گذشتن م** ।

*শিক্ষা/উপদেশ ঃ * পরকালের অনন্ত জীবনের তুলনায় দুনিয়ার ক্ষণস্থায়ী জীবন যেহেতু আগে সুতরাং পরকালের আনন্দ খুশীকে সামনে রেখে দুনিয়ার জীবনের সামান্য দুঃখ-কষ্ট সহ্য করাই লাখগুণ শ্রেয় এবং এটাই বুদ্ধিমানের পরিচয়।*

*** একঃ সমাজে কেউ অন্যায় করলে তার দেখাদেখি অন্যজনে অন্যায়ে লিপ্ত হওয়া উচিত নয় বরং এটা বোকামীর পরিচায়ক। দুইঃ কেউ কারো সাথে খারাপ ব্যবহার করলে প্রতিশোধ মূলক তার সাথেও খারাপ ব্যবহার করা জ্ঞানের পরিচয় নয়*

حکمت: خداوند تبارک تعالی می بیند و می پوشد و ہمسایہ می بیند و می خروشد۔

نعوذ باللہ اگر خلق غیب داں بودے ✿ کسے بحال خود از دست کس نیاسودے

حکمت: زر از معدن بکان کندن بر آید و از دست بخیل بجان کندن۔

دوناں نخورند گوش دارند ✿ گویند امید بہ کہ خوردہ
روزے بینی بکام دشمن ✿ زر ماندہ و خاکسار مردہ

হিকমত (৯৭) ঃ মহান আল্লাহ তায়ালা (সব কিছুই) দেখেন এবং গোপন করেন (কিন্তু) প্রতিবেশীগণ (কিছুই দেখেনা, অথচ) হৈ চৈ করে। (অর্থাৎ কোন দোষ না দেখা সত্ত্বেও হৈ চৈ করে অন্যকে কলুষিত করে)

পংক্তি ঃ আল্লাহর পানাহ! যদি মানুষ গায়েব জানত + তাহলে কেউ কারো হাত থেকে শান্তিতে থাকতে পারতনা।*

হিকমত (৯৮) ঃ খনি খনন করলে স্বর্ণ পাওয়া যায়। আর কৃপণের হাত থেকে স্বর্ণ পাওয়া যায় তার জান বের করলে।

পংক্তি ঃ কৃপণে নিজে না খেয়ে জমা করে + এবং বলে খাওয়ার চেয়ে- (জমা করে) খাওয়ার আশা করা ভালো। ✪ শত্রুর উদ্দেশ্য অনুযায়ী একদিন দেখবে + স্বর্ণ পড়ে রয়েছে। অথচ ঐ নরাধম কৃপণ মরে গেছে।**

---

তাহকীক ঃ می پوشد গোপন করে। واحد غائب - حال - پوشیدن । ہمسایہ
প্রতিবেশী। می خروشد হৈচৈ করে। واحد غائب - حال - خروشیدن م। غیب داں
ইলমে গায়েবের অধিকারী, অদৃষ্ট জানতা। واحد - اسم فاعل سماعی - دانستن ۔
نیاسودے আরাম (পেত না)। واحد غائب - نفی فعل ماضی تمنی - آسودن ۔ زر
স্বর্ণ। معدن খনি। کندن খনন করা। دوناں - دون - এর বহুঃ নরাধম। এস্থলে কৃপণ।
بکام دشمن শত্রুর উদ্দেশ্যে। خاکسار নীচু, অধম। مردہ মৃত। واحد - اسم مفعول
- مردن م।

*শিক্ষা/উপদেশ ঃ * মানুষের দোষ চর্চা করা বা অপবাদ দেয়া মারাত্মক গোনাহ। আল্লাহ পাক তাঁর বান্দাকে কলুষিত করতে চাননা এবং তা পছন্দও করেন না, বিধায় এরূপ যারা করে তাদের জন্য আজাব নির্ধারণ করে রেখেছেন সুতরাং এর থেকে বিরত থাকা উচিত।*

*** সম্পদ উপার্জন করে নিজে ভোগ না করা বরং জমা রাখা চরম বোকামী। এতে নিজে উপকৃত হয়না, উপকৃত হয় তার শত্রু।*

**حکمت** : ہر کہ بر زیر دستاں نہ بخشاید بجور زبر دستاں گرفتار آید۔

| | |
|---|---|
| نہ ہر بازو کہ در وے قوت ہست | بمردی عاجزاں را بشکند دست |
| ضعیفاں را مکن بر دل گزندے | کہ درمانی بجور زورمندے |

**حکایت** : درویشے بمناجات در می گفت یا رب بر بداں رحمت کن کہ بر نیکاں خود رحمت کردہ کہ مرایشاں را نیک آفریدہ۔

**হিকমত (৯৯) :** যে ব্যক্তি দুর্বলদের উপর দয়া করেনা (বরং অত্যাচার করে) সে নিজেই (তদাপেক্ষা) শক্তিশালীর অত্যাচারে গ্রেফতার হবে। (অর্থাৎ একদিন সে আল্লাহর গযবে পতিত হবে)

**পংক্তি :** যার বাহুতে শক্তি আছে, তার জন্যে আদৌ উচিত নয় যে ✢ সে ক্ষমতা দ্বারা দুর্বল অসহায়দের হাত ভেঙ্গে দিবে।

✪ দুর্বলদের অন্তরে কষ্ট দিও না। ✢ কেননা (যদি এমনটি কর) তাহলে তুমি কোন শক্তিশালীর জুলুমে গ্রেফতার হয়ে দুর্বল হয়ে যাবে। (অর্থাৎ অপরকে কষ্ট দিলে তোমাকে ও অন্যের থেকে কষ্ট সহ্য করতে হবে।)

**হেকায়াত (১০০) :** জনৈক দরবেশ (আল্লাহর নিকট) মুনাজাতের মধ্যে বলতেছিলেন-- হে প্রভু! পাপীদের উপর অনুগ্রহ করুন। কেননা তুমি তোমার নেকার বান্দাদের উপর রহমত করেছে যে, তাদেরকে নেককার হিসাবে সৃষ্টি করেছ। (অর্থাৎ নেক্কার হিসাবে সৃষ্টি করাই বড় রহমত)।

---

**তাহকীক : زیر دستاں** - **زیر دست** এর বহুঃ অধীনস্থ, দুর্বল, অপারগ। **بجور** অত্যাচার দ্বারা। **زبردستاں** এর বহুঃ শক্তিশালী। **بمردی** ক্ষমতা বীরত্ব দ্বারা। **بشکند** ভেঙ্গে দিবে। **گزندے** দুঃখ কষ্ট। **درمانی** অপারগ হয়ে যাবে। **واحد حاضر** - **واحد حاضر** । **زورمندی** শক্তিশালী। **افریدہ** সৃজিত। **م درماندن - مضارع -** **م افریدن - ماضی قریب** ।

---

*শিক্ষা/উপদেশ : অন্যায় ভাবে কাউকে কষ্ট দিলে বা জুলুম অত্যাচার করলে আল্লাহপাক তাকে কখনই রেহাই দিবেননা। হয়ত দুনিয়াতেই এর প্রতিশোধ নিবেন। নতুবা পরকালে তো অবশ্যই তাকে পাকড়াও করবেন।*

*অতএব দুর্বলদের প্রতি অত্যাচার না করে তাদের প্রতি সদয় হওয়া উচিত।*

**حکمت** : عاقل چوں خلاف درمیاں آید بجہد وچوں صلح بیند لنگر بنہد کہ آنجا سلامت برکنارست واین جا حلاوت درمیان۔

**حکایت** : مقامر را سہ شش می باید ولیکن سہ یک برمی آید۔

| | |
|---|---|
| ہزار بار چراگاہ خوشتر از میداں | ولیک اسپ ندارد بدست خویش عناں |

**حکایت** : اوّل کسے کہ علم برجامہ کرد وانگشتری در دست چپ جمشید بود گفتندش چرا زینت بچپ دادی کہ فضیلت راست راست گفت راست را زینت راستی تمام ست۔

**হিকমত (১০১)** ঃ যখন কলহের সৃষ্টিহয়, জ্ঞানীগণ সেখান হতে দূরে সরে যান। (পক্ষান্তরে) যখন পারিবারিক মিলন ও শান্তি দেখেন তখন অবস্থান করেন। কেননা ঐ ক্ষেত্রে দূরে থাকাটাই নিরাপদ ও শান্তি! আর এ (দ্বিতীয়) ক্ষেত্রে দূরে থাকাটাই মঙ্গল ও লাভ জনক।

**হেকাযাত (১০২)** ঃ জুয়ারীর জন্যে (৩×৬=১৮ এর তথা) তিনটি ছক্কার প্রয়োজন, (যাতে সে খেলায় জিততে পারে)। কিন্তু কখনো তিন কানা পড়ে যায়। যার ফলে পরাজিত হয়ে যায়। (অর্থাৎ জুয়ারী সর্বদা আধিক্যের কামনায় থাকে। যাতে সে খেলায় জিততে পারে কিন্তু অধিকাংশ ক্ষেত্রে হয় তার বিপরীত। যার ফলে সে হেরে যায় অথচ এটা তার আদৌ কাম্য নয়। ঠিক এমনি ভাবে দুনিয়াতে ও মানুষ অনেক কিছুরই আশা করে কিন্তু হয় তার বিপরীত।

**পংক্তি ঃ** (ঘোড়ার জন্য) চারণ ভুমি যুদ্ধের ময়দানের চেয়ে হাজার গুণ ভালো। (তার পরও ঘোড়া যুদ্ধে যেতে বাধ্য।) + কারণ ঘোড়ার লাগাম তো নিজের হাতে নয়। (বরং অন্যের হাতে।)

**হেকাযাত (১০৩)** ঃ সর্ব প্রথম যিনি কাপড়ের উপর নক্শা করেছিলেন এবং বামহাতে আংটি ব্যবহার করেছিলেন তিনি ছিলেন বাদ্শা জমশেদ। লোকেরা তাকে জিজ্ঞেস করল– আপনি সৌন্দর্য (এর বস্তু কেন) বাম হাতে দিলেন অথচ মর্যাদাতো ডান হাতের? তিনি বললেন– ডান হাতের জন্য সততার সৌন্দর্যই যথেষ্ঠ (কৃত্রিম সৌন্দর্য তার দরকার নেই)।

---

**তাহ্কীক ঃ** خلاف বিরোধ, بجہد লাফিয়ে পড়ে। এ স্থলে দ্রুত সরে যায়। لنگر بنہد অবস্থান করে। حلاوت মিষ্টতা। مقامر জুয়ারী। سہ شش তিনটি ছক্কা। سہ یک তিন কানা যা হেরে যাওয়ার চাল। چراگاہ চারণ ভূমি, মাঠ। خوشتر অতি উত্তম, খুব ভালো। عنان লাগাম। علم পতাকা, নক্শা, কারুকার্য। انگشتری আংটি। جمشید ইরানের প্রসিদ্ধ বাদ্শাহ। পিতার নাম তুহরস। راست, সঠিক, ডান।

| | |
|---|---|
| فریدوں گفت نقاشان چین را | کہ پیرامون خرگاہش بدوزند |
| بداں را نیک دار اے مرد ہشیار | کہ نیکاں خود بزرگ و نیک روزند |

**حکایت** : بزرگے را پرسیدند کہ چندیں فضیلت کہ دست راست راست خاتم در انگشت چپ چرا می کنند گفت ندانی کہ اہل فضیلت ہمیشہ محروم باشند۔

| | |
|---|---|
| آنکہ حظ آفرید و روزی سخت | یا فضیلت ہمی دہد یا بخت |

**পংক্তি ঃ** বাদশাহ ফরীদুন চীনের শিল্পীদেরকে বলেছিলেন + তারা যেন তাঁর বড় তাবুর চতুষ্পার্শ্বে এ শেরটি খচিত করে(নকশা করে দেয়)।

হে জ্ঞানী! তুমি দুষ্টদের সাথে উত্তম ব্যবহার কর। + কেননা সৎ ব্যক্তিগণ তো নিজেরাই বুযুর্গ এবং পূণ্যবান।*

**হেকায়াত (১০৪) ঃ** জনৈক বুযর্গকে মানুষে জিজ্ঞেস করল যে, ডান হাতের মর্যাদা তো অনেক বেশী তথাপি মানুষে বাম হাতে কেন আংটি পরিধান করে ? তিনি বললেন– তুমি কি জাননা যে, প্রকৃত মর্যাদাশীলগণ সব সময়ে বঞ্চিত থাকে।

**পংক্তি ঃ** যে আল্লাহ অংশ (ধন দৌলত) ও দারিদ্রতা সৃষ্টি করেছেন + তিনি হয়তো (কাউকে দারিদ্রতা ও ইলমী) মর্যাদা দান করেন। অথবা কাউকে পার্থিব সম্পদ দান করেন। (উভয়টি খুব কম মানুষে লাভ করে)**

---

**তাহকীক ঃ فریدوں** পারস্যের প্রসিদ্ধ বাদশাহ। যিনি জাহ্হাককে হত্যা করে ক্ষমতাসীন হন। **نقاشان - نقاش** এর বহুঃ চিত্রকর, চিত্র শিল্পী। **پیرامون** আশে পাশে। চতুর্দিক। **خرگاہ** বড় তবু। **بدوزد** সিলায় করে। এ স্থলে নকশাকরে। **نیک روز** পূণ্যবান, ভাগ্যবান। **چندیں** এ তো, অনেক। **ندانی** তুমি জাননা। **واحد حاضر - مضارع منفی - دانستن** ম। **حظ** অংশ, এ স্থলে পার্থিব সম্পদ। **روزی سخت** কঠিন রুযী, দারিদ্রতা। **بخت** নসীব, ভাগ্য।

.......................................................................................

*শিক্ষা/উপদেশ ঃ * ভাল মানুষের সাথে ভাল ব্যবহার তো অবশ্যই করণীয়; তবে দুষ্ট ও অসৎ মানুষের সাথেও উত্তম ব্যবহার করা ভদ্রের পরিচয়।*

*** পৃথিবীতে ধন-দৌলতের নেয়ামতের চেয়ে ইলম ও আমলের নে'য়ামত হাজারোগুণ শ্রেষ্ঠ। কেননা এর দ্বারা-ই দুনিয়া ও আখেরাতের সমূহ কল্যাণ ও কামিয়াবী লাভ হয়। তবে আল্লাহপাক এ নে'মতের অধিকারী দিগকে জাহেরী সম্পদ হতে আল্লাহপাক রাখেন বঞ্চিত। সুতরাং তাদের মনক্ষুন্ন বা অসন্তুষ্ট হওয়া উচিত নয় বরং আনন্দিত ও গর্বিত হওয়া উচিত।*

حکمت ۔ نصیحت پادشاہان مسلم کسے راست کہ بیم سر ندارد یا امید زر ۔

| | |
|---|---|
| موحد چہ در پائے ریزی زرش | چہ شمشیر ہندی نہی بر سرش |
| امید و ہراسش نباشد زکس | برین ست بنیاد توحید بس |

حکمت ۔ شاہ از بہر دفع ستمگاران ست و شحنہ برائے خونخواران و قاضی مصلحت جوئے طراران ہرگز دو خصم بحق راضی نزوند پیش قاضی ۔

হিকমত (১০৫) ঃ বাদশাহকে নসীহত করার (যোগ্যতা) ঐ ব্যক্তির জন্য স্বীকৃত যার মস্তক উড়ে যাওয়ার ভয় নেই এবং টাকা পয়সার ও মোহ নেই।

পংক্তি ঃ সত্যিকার মুমিন ঐ ব্যক্তি যার পায়ের উপর তুমি সোনা রাখ ✢ বা তার মাথার উপর হিন্দী তরবারী রাখ উভয়টা সমান।

✪ মানুষের থেকে তার কোন (কিছু পাওয়ার) আশা বা কোন ক্ষতির আশংকা (তার হৃদয়ে) থাকেনা। ✢ বস্তুতঃ একমাত্র এরই উপর হল তাওহীদের ভিত্তি। *

হিকমত (১০৬) ঃ অত্যাচারীদের অত্যাচার দমন করার জন্য বাদশাহ, খুনীদের দমন করার জন্য কোতোয়াল, ধোকাবাজ, ও চোর-ডাকাতদের দমন করার জন্য কাজী নিয়োজিত। নিজেদের হকের উপর সন্তুষ্ট এমন দুজন ব্যক্তি (বাদী-বিবাদী) কখনো কাজীর সম্মুখে যায়না। (কারণ তাদের বিচারের প্রয়োজনই পড়েনা)।

---

তাহকীক ঃ مسلم کسے راست ঐ ব্যক্তির জন্য স্বীকৃত। بیم ভয়। موحد একত্ববাদে বিশ্বাসী, পাক্কা ঈমানদার। ریزی তুমি লুটাও,ফেলে দাও। واحد حاضر - مضارع ریختن م। شمشیر هندی হিন্দী তরবারী। نهی তুমি রাখ। واحد حاضر - مضارع نهادن م। هراس ভয়। بري ست মূলত ঃছিল بر + این + ست এরই উপর হলো। ستمگاران - ستمگار এর বহুঃ, অত্যাচারী। شحنه কোতোয়াল, পুলিশ, কর্মকর্তা। خونخواران - خونخوار এর বহুঃ, খুনী। مصلحت جو কল্যাণ সন্ধানী। طراران - طرار এর বহুঃ প্রতারক, চোর প্রভৃতি।

*শিক্ষা/উপদেশ ঃ সত্যিকারের মুমিন হতে হলে পূর্ণদৃষ্টি আল্লাহর প্রতি নিবদ্ধ করতে হবে। সকল ক্ষমতার উৎস আল্লাহকেই জানতে হবে। কামনা-বাসনা, আশা-আকাংখা তারই নিকট করতে হবে। মাখলুক কে ভয় না করে তাকেই ভয় করতে হবে।*

چو حق معاینه دانی که می بباید داد | بلطف به که بجنگ آوری و دل تنگی
خراج اگر نگذارد کسی بطیب نفس | بقهر ازو بستانند و مزد سرهنگی

حکمت : همه کس را دندان بترشی کند گردد مگر قاضیان را بشیرینی.

قاضی که برشوت بخورد پنج خیار | ثابت کند از بهر تو صد خربزه زار

পংক্তি ঃ যখন তুমি কারো পাওনার ব্যাপারে স্পষ্ট জান যে তা অবশ্যই পরিশোধ করতে হবে + তখন তা (বৃথা) কলহ-দ্বন্দ্ব ও মনোকষ্টের সাথে দেয়ার। তুলনায় বিনয় ও নম্রতার সাথে দেয়াই উত্তম।

✪ কেউ যদি খুশীর সাথে (স্বেচ্ছায়) ট্যাক্স আদায় না করে, + তাহলে পুলিশ তার থেকে জোর পূর্বক তা আদায় করে নিবে। (অথচ ট্যাক্স তো তার থেকে জোর পূর্বক নিয়ে নেওয়া হবেই এবং সাথে সাথে পু চ ও জরিমানা ও উসূল করে নিবে।) *

হিকমত (১০৭) ঃ টক বস্তু খাওয়ার দ্বারা প্রত্যেক মানুষের দাঁত ভোতা হয়ে যায়। তবে কাজীদের দাঁত নষ্ট হয় মিষ্টির দ্বারা। (অর্থাৎ ঘুসের দ্বারা কাযীগণের ন্যায়নীতি ও ইনসাফ সমূলে ধ্বংস হয়ে যায়।

পংক্তি ঃ যে কাজী ঘুস স্বরূপ তোমার থেকে পাঁচটি শসা খায় + সে তোমার জন্য একশত খরবুযা বা খরবুযের ক্ষেত ঘুস স্বরূপ খাওয়ার অনুমতি দিয়ে দেয়। **

---

**তাহকীক ঃ** **معاینه** পরিদর্শন করা, দেখা, এ স্থলে স্পষ্ট। **میبایدداد** অবশ্যই প্রদান করতে হবে। **بجنگ آوری** ঝগড়া-বিবাদ করে। **دل تنگی** মনোকষ্ট। **خراج** ট্যাক্স, কর। **طیب نفس** স্বেচ্ছায়। **بقهر** জোর পূর্বক। **بستانند** নিবে। **جمع غائب** - **مردسرهنگی** সেপাই, সৈনিক। **ستاندن** م - **ماضی مطلق** **بترشی** টক-অম্ল দ্বারা। **کند** ভোতা। **شیرینی** মিষ্টি এ স্থলে ঘুস। **خیار** শসা-কাকুড়। **خربزه زار** খরবুজা ক্ষেত।

---

*শিক্ষা-উপদেশ ঃ পাওনার ব্যাপারে যদি অবশ্যম্ভাবী রূপে জানা থাকে যে তা অবশ্যই তাকে পরিশোধ করতে হবে সে ক্ষেত্রে গড়িমসি বা ঝগড়া ফাসাদ করা মোটেই উচিত নয়।*

*** কাজীর কর্তব্য ন্যায় বিচার ও ন্যায় প্রতিষ্ঠা করা। পক্ষান্তরে সে ই যদি ন্যায়ের স্থলে অন্যায় করে তাহলে সমাজের অবস্থা কোন পর্যায়ে যাবে তা স্পষ্ট। সুতরাং সমাজপতি, আলিম ও বিচারকদের জন্য অবশ্যই এ জাতীয় দুর্নীতি ও ঘৃণ্য কাজ হতে দূরে থাকা উচিত। তাহলে সমাজ ভাল হয়ে যাবে নিশ্চিত।*

حکمت : قحبۂ پیر از نابکاری چه کند که توبه نکند و شحنۂ معزول از مردم آزاری ۔

| جواں گوشہ نشیں شیر مرد راہ خداست | ※ | کہ پیر خود نتواند ز گوشہ برخاست |
|---|---|---|
| جوانِ سخت پے باید کہ از شہوت بپرہیزد | ※ | کہ پیر سست رغبت را خود آلت برنمی خیزد |

حکمت : حکیمے نامور را پرسیدند کہ درختانِ کہ خدائے عزوجل آفریدہ است برومند ہیچ یک را آزاد نخواندہ اند مگر سرو را کہ ثمرہ ندارد و گوئی دریں چہ حکمت ست گفت ہر یکے را دخلے معین ہست بوقتے معلوم گہے بوجود آں

**হিকমত (১০৮) ঃ** যদি বৃদ্ধা ব্যভিচারিনী এবং বার্ধক্যে ব্যভিচার হতে স্বীয় বহিষ্কৃত কোতোয়াল (মানুষের উপর কৃত) জুলুম হতে তওবা না করে, তো করবে কি?।

**পংক্তি ঃ** নির্জন বাসী যুবক আল্লাহর রাস্তার সিংহ-তথা বীর পুরুষের ন্যায়। + কেননা বৃদ্ধ মানুষ তো স্বীয় (বার্ধক্যের দরুন) ঘরের কোন হতে উঠতে সক্ষম নয়। (সুতরাং বৃদ্ধের ক্ষেত্রে ইবাদত কল্লে নির্জন বাস ততোটা প্রশংসার দাবী রাখে না। পক্ষান্তরে যুবকের জন্যে যৌবনের উম্মত্তায় মগ্ন না হয়ে ইবাদত বন্দেগীতে মনোনিবেশ করা অতি কষ্টকর।)

✪ শক্তিশালী যুবকের জন্য কুরিপুর কামনা বাসনা হতে পরহেজ করা উচিত। + কেননা বৃদ্ধের তো উত্তেজনা (ও পাপের আকর্ষণে) সৃষ্টি হয়না। (সুতরাং তার ক্ষেত্রে পাপাচার হতে বিরত থাকা কষ্ট করও প্রশংসার দাবীদার নয়।) অপর দিকে যুবকের ক্ষেত্রে তা অত্যন্ত কঠিন ব্যাপার। সমূহ পাপের সামগ্রী যার সামনে সে ক্ষেত্রে রিপুর তাড়নার বিরুদ্ধে জিহাদ ঘোষনা করাটা অতিব দুরূহ ব্যাপার।)

**হিকমত (১০৯) ঃ** মানুষে জনৈক প্রসিদ্ধ জ্ঞানীর নিকট জিজ্ঞেসা করল আল্লাহ তাআলা বৃক্ষরাজিকে উচ্চ এবং ফল দায়ক করে সৃষ্টি করেছেন। কোন বৃক্ষকে স্বাধীন (ফলহীন) রাখেননি। তবে সাইপ্রাস বৃক্ষ এর ব্যতিক্রম। এতে ফল-ফুল কিছুই আসেনা। বলুন-এর মধ্যে কি হিকমত নিহিত আছে? বললেন, প্রত্যেক বস্তুর জন্য-ই ফুল-ফল আগমনের একটা নির্দিষ্ট সময় আছে। কখনো তার আগমনে বৃক্ষরাজি

---

**তাহকীক ঃ** قحبہ پیر বৃদ্ধা পতিতা, ব্যভিচারিনী। بکاری কুকর্ম। এস্থলে ব্যভিচার। شحنہ কর্মচারী। معزول বহিষ্কৃত। شیرمرد বীর পুরুষ। گوشہ কোণা। جوان سخت پے শক্তিশালী যুবক। آلت যন্ত্র, এ স্থলে পুরুষাঙ্গ। نمی خیزد দাঁড়ায়না এ স্থলে উত্তেজনা সৃষ্টি হওয়া উদ্দেশ্য। برومند ফলদার। ہیچ یک را কোন একটাকে। آزاد স্বাধীন "ফলহীন"। سرو সাইপ্রাস গাছ, (যাকে ঝাউ গাছও বলা হয়।) دخلے معین নির্দিষ্ট আমদানী। এ স্থলে ফল-ফুল উদ্দেশ্য।

*শিক্ষা-উপদেশ ঃ শরীরে শক্তি থাকতে আল্লাহর ইবাদত বন্দেগীতে নিয়োজিত হওয়া বিভিন্ন পাপাচার, জুলুম অত্যাচার প্রভৃতি হতে বিরত থাকা উচিত।*

تازه اند وگاهے بعدم آں پژمرده و سرو را ہیچ ازیں نیست و ہمہ وقت خوش ست و ایں ست صفت آزادگاں.

| | | | |
|---|---|---|---|
| بر آنچه میگذرد دل منه که دجله بسے | قطعه | پس از خلیفه بخواهد گذشت در بغداد | |
| گرت ز دست بر آید چو نخل باش کریم | | ورت ز دست نیاید چو سرو باش آزاد | |

حکمت. دو کس مردند و تحسر بردند یکے آنکه داشت و نخورد و دیگر آنکه دانست و نکرد.

| | | |
|---|---|---|
| کس نه بیند بخیل فاضل را | قطعه | که نه در عیب گفتنش باشد |
| ور کریمے دو صد گنه دارد | | کرمش عیبها فرو پوشد |

(ফুলে ফলে সুন্দর ও) সজীব হয়। আবার কখনো তা চলে যাওয়ার কারণে মৃতপ্রায় হয়ে যায়। আর সাইপ্রাস গাছের ক্ষেত্রে এ দুয়ের কোনটাই নেই। বরং সব সময়েই তা ভাল থাকে (কোন ঋতুতে তার মধ্যে পরিবর্তন আসেনা। না হেমন্তে না বসন্তে।) এটাই হল স্বাধীনদের গুণ বা বৈশিষ্ট।

**পংক্তি ঃ** (পার্থিব ভোগবিলাস ও ধনসম্পদ) এর সাথে মন বেঁধোনা কেননা এ সব অতিবাহিত হয়ে যাবে। কারণ দজলা নদী বহু দিন + খলীফার পরও বাগদাদের মধ্যে পর্যন্ত প্রবাহিত থাকবে। (এবং স্বীয় জলরাশি দ্বারা লাখো মানুষের তৃষ্ণা নিবারণ করবে।

✪ যদি তোমার হাতে ধন সম্পদ আসে তাহলে খুরমা বৃক্ষের ন্যায় দানশীল হয়ে যাও। + আর যদি তোমার দ্বারা সম্ভব না হয় তাহলে সাইপ্রাস গাছের ন্যায় স্বাধীন হয়ে যাও। (দুনিয়ার কাউকে তোমার কিছু দিতে হবেনা।)*

**হিকমত (১১০) ঃ** দু ব্যক্তি মৃত্যুবরণ করে এবং সাথে করে আফসোসও পরিতাপ নিয়ে যায়। একঃ যে ব্যক্তি সঞ্চয় করেছে কিন্তু ভোগ করনি। দুইঃ যে ব্যক্তি ইলম অর্জন করেছে কিন্তু অলস।

**পংক্তি ঃ** বিজ্ঞ কৃপণকে কেউ এমনটি দেখেনি + যে, মানুষে তার দোষ বর্ণনা করতে চেষ্টা করেনি। (অর্থাৎ কৃপণ যত বিজ্ঞই হোক না কেন মানুষ অবশ্যই তার দোষ বর্ণনা করে।) ✪ (পক্ষান্তরে) কোন দানশীল ব্যক্তি যদি দুইশত অপরাধও করে + তার দান তার সকল দোষকে ঢেকে ফেলে। **

---

**তাহকীক ঃ** تازه তরুতাজা, সজীব پژ مرده শুষ্ক, মৃতপ্রায়। دل منه মন বেঁধোনা, দিল বসাইওনা। دجله ইরাকের বাগদাদ শহরের পাদদেশে অবস্থিত নদী। گرت যদি তোমার। نخل খেজুর বৃক্ষ। کریم দানশীল, দয়ালু। تحسر আফ্সোস , পরিতাপ।

*শিক্ষা/উপদেশ ঃ বিশ্ব জগতের কোন কিছুই অনার্থক সৃজিত হয়নি। প্রতিটিই রকমারী উপকারের সাথে সাথে আল্লাহপাকের চেনার বিশেষ নিদর্শন ও বহন করে। এ সবের থেকে বান্দার শিক্ষা ও নসীহত হাসিল করা উচিৎ। আল্লাহ পাক যাকে যতটুকু ধন শক্তি ক্ষমতা দিয়েছেন তদানুযায়ী সৃষ্টিকুলের উপকার সাধন করা উচিৎ।*

*** কৃপণতা অতি জঘন্য দোষ। হাজারো যোগ্যতা ও দক্ষতাকে বিলুপ্ত ক[illegible] দেয়। আর দানশীলতা এমন মূল্যবান গুণ যা হাজারো অপরাধকে লুকিয়ে ফেল[illegible]*

# خاتمة الكتاب

تمام شد کتاب گلستان والله المستعان بتوفیق باری عز اسمه درین جمله چنانکه رسم مؤلفانست از شعر قدما تلفیقی نرفت

کهن خرقهٔ خویش پیراستن | به از جامهٔ عاریت خواستن

غالب گفتار سعدی طرب انگیزست و طیبت آمیز و کوته نظران را بدین علت زبان طعن دراز گردد که مغز دماغ بیهوده بردن و دود چراغ بی فایده خوردن کار خردمندان نیست لیکن بر رای روشن صاحبدلان که روی سخن در ایشانست پوشیده نماند که دُر موعظهای شافی در سلک عبارت کشیده است و داروی تلخ نصیحت بشهد ظرافت بر آمیخته تا طبع ملول انسان از دولت قبول محروم نماند. الحمد لله رب العالمین ۞

# পরিশিষ্ট

পরম করুনাময় আল্লাহ জাল্লা শানুহর বিশেষ তাওফীকে গোলেস্ত কিতাব সমাপ্ত হলো। কিতাবের মধ্যে অন্যান্য লেখকদের নিয়ম আছে যে তাঁরা স্বীয় কিতাবাদির মধ্যে উদাহরণ বা প্রমাণ স্বরূপ পূর্ববর্তী আলেম গণের কিতাবাদি হতে বিভিন্ন শে'র বা ছন্দ অথবা বিশেষ বিষয়াদি উৎকলন করে থাকেন। আমি তেমনটি করিনি। (কারণ) –

**পংক্তি ঃ** নিজের পুরাতন (সাধারণ) পোষাকে নিজেকে সজ্জিত করা + অন্যের থেকে চেয়ে নিয়ে তা পরিধান করার তুলনায় উত্তম।

শেখ সা'দীর অধিকাংশ কথা উত্তেজনা সৃষ্টি কারীও আনন্দদায়ক। এ জাতীয় বিষয়ের উপর ক্ষুদ্র দৃষ্টির অধিকারীদের (হিংসুকদের) হিংসার জবান দীর্ঘ হয়। (হিংসা পরায়নতা বেড়ে যায়।) কেননা অযথা মস্তিস্ক খারাপ করা এবং অনর্থক চেরাগের ধোঁয়া খাওয়া বুদ্ধিমানদের কাজ নয়। (অর্থাৎ কারো কারো মতে এতো কষ্ট সাধনা করে কিতাব রচনা করা অনর্থক।) তবে অন্তর চক্ষু সম্পন্ন বিশিষ্ট জ্ঞানীজন যাদেরকে উদ্দেশ্য করেই আমার এ কষ্ট সাধনার অবতারনা তাদের নিকট এটি গোপন নয়। (সা'দী) (অত্র কিতাবে) যথেষ্ট উপদেশের (মুল্যবান) মুক্তা গ্রথিত করেছে এবং নসীহতের তিক্ত ঔষধ মধুর রঙ্গরসে মিশ্রিত করেছে। যাতে মানুষের বিরক্ত মেজাজ কবুলের দৌলত হতে বঞ্চিত না হয়। বস্তুতঃ সমূহ প্রশংসা একমাত্র আল্লাহরই, যিনি উভয় জাহানের প্রতি পালক।

---

**তাহকীক ঃ** تلفیقے একত্রিত। کہن خرقہ পুরাতন পোষাক। عاریت ধার, ঋণ। طرب انگیز উৎসাহ, উত্তেজনা সৃষ্টিকারী। طیبت آمیز আনন্দদায়ক। کوتہ نظراں ক্ষুদ্র দৃষ্টি বিশিষ্টগণ, হিংসুকেরা। دود ধোঁয়া। در মুক্তা। موغطتہاے - موعظة এর বহুঃ নসীহতাবলী। سلك عبارت রচনা মালা, হার। کشیدہ است টেনেছে। এস্থলে মুরাদ ব্যবহার করেছে। تلخ তিক্ত। ظرافت কৌতুক, মজাক। ملول কষ্ট, বিরক্তি।

| | |
|---|---|
| ما نصیحت بجای خود کردیم | روزگاری دریں بسر بردیم |
| گر نیاید بگوش رغبت کس | بر رسولاں بلاغ باشد و بس |
| يا ناظرا فيه سل بالله مرحمة | على المصنف واستغفر لصاحبه |
| واطلب لنفسك من خير تريد بها | من بعد ذلك غفرانا لكاتبه |
| لو ان لي في يوم التلاق مكانا | عند الرؤف لقلت يا مولانا |
| انا المسيئ وانت مولى محسن | ها قد اسأت واطلب الاحسانا |

পংক্তি ঃ আমি আমার নিজের জন্যই নছিহত (লিপিবদ্ধ) করেছি (কারণ আমি নিজেকেই এর মুখাপেক্ষী মনে করি।) + সাধনায় আমি দীর্ঘ সময় অতিবাহিত করেছি।

✪ (আমার নসীহত) যদি কারো কর্ণগোঁচর নাও হয়। (তথাপি আমার দুঃখ নেই কেননা) + রাসূল তথা বার্তা বাহকদের দায়িত্ব তো কেবল পৌঁছিয়ে দেয়া ; এটাই যথেষ্ঠ। (সুতরাং আমি আমার দায়িত্ব পালন করলাম, আল্লাহ পাকের নিকট আমি এর জাযা প্রার্থী।)

✪ **পাঠক!** আল্লাহর নিকট রহমত কামনা কর + লিখকের জন্যে এবং ক্ষমা প্রার্থনা কর তার জন্যে।

নিজের জন্য যে কল্যাণ চাও তা (আল্লাহর দরবারে) চাও। + অতঃপর মাগফিরাত কামনা কর অত্র কিতাবের লেখকের জন্য।

✪ কিয়ামতের দিবসে যদি (এ অধমের জন্য) কোন জায়গা পাওয়া যায় + তখন অনুগ্রহশীল প্রভূর নিকট বলবো

✪ হে আমার মালিক ঃ আমি অপরাধী গোলাম। আর তুমি ক্ষমাকারী মনিব। + নিশ্চয়ই আমি অপরাধ করেছি তার পর ও তোমার করুনা কামনা করি।

---

**তাহকীক** ঃ رسولاں - رسول এর বহুঃ, দূত, বার্তা বাহক। ناظرافيه এর কিতাবের পাঠক। سل চাও। يوم التلاق কিয়ামতের দিবস। آلروف দয়াদ্র। المسى অপরাধী। محسن ক্ষমাশীল। اسات ভুল করেছি।

